প্রকাশ : ফেব্রুয়ারি ১৯৯৯

প্রচ্ছদ : রাজীব চক্রবর্তী

সপ্তর্ষি প্রকাশন-এর পক্ষে স্বাতী রায়চৌধুরী কর্তৃক
৪৪এ, চক্রবর্তী লেন, শ্রীরামপুর, হুগলি থেকে প্রকাশিত
এবং এ্যালবাট্রস ৩১১এ বি বি চ্যাটার্জি রোড কলকাতা ৪২ থেকে মুদ্রিত

প্রধান বিক্রয়কেন্দ্র
৬৯ সীতারাম ঘোষ স্ট্রিট কলকাতা ০৯ চলভাষ ৯৮৩০৩ ৭১৪৬৭

সপ্তর্ষি-র বই পাবেন
দে'জ, দে বুক স্টোর, বুক ফ্রেন্ড, চক্রবর্তী অ্যান্ড চ্যাটার্জি (কলেজস্ট্রিট)
বুক ওয়ার্ম (উত্তরপাড়া, ৪১ বি টি রোড), বুকস্ (শিলিগুড়ি),
(ভুবনডাঙা, শান্তিনিকেতন)

## সংকলন প্রসঙ্গে

উনিশ শতকের সাহিত্য ও সামাজিক ইতিহাসের আলোচনায় আজ সুপরিচিত 'এলিট' সাহিত্যের পাশাপাশি বিপুলভাবে ব্যবহৃত হচ্ছে তথাকথিত 'বটতলা' থেকে ছাপা, ততটা পরিচিত নয় এমন লেখক অথবা অজ্ঞাতনামা লেখক রচিত অসংখ্য বইপত্র, যেগুলি প্রথাগত বিদ্যায়তনিক পাঠ্যক্রমের কাছে এতদিন ব্রাত্য বলে বিবেচিত ছিল। অথচ এইসব বই সে যুগের জনসমাজে প্রচলিত সাহিত্য হিসেবে আমপাঠকের চাহিদা পূরণে সহায়তা করেছিল। এলিট সাহিত্য তথাকথিত শিষ্ট রুচি ও এনলাইটেন্ড় দৃষ্টিকোণের সাপেক্ষে যে সব সামাজিক সমস্যার ততটা গভীরে প্রবেশ করতে চায়নি, এইসব বই অনায়াসেই ঢুকে পড়েছে সেইসব সমস্যার অন্দরমহলে। অথচ অধিকাংশ ক্ষেত্রেই এইসব লেখকরাও যেহেতু উচ্চবর্ণীয়, কম-বেশি ইংরেজীশিক্ষিত সম্প্রদায়েরই কিছুটা পিছিয়ে-থাকা অংশ, তাই উচ্চবর্গীয় সামাজিক ডিসকোর্সেরই সম্প্রসারণ বা ভিন্নমাত্রিক উপস্থাপনা এইসব বইতেও লভ্য। সাম্প্রতিক গবেষণায় এইসব বই যথেষ্টই ব্যবহৃত হচ্ছে, অথচ সাধারণ পাঠকের হাতের নাগালে অনেক ক্ষেত্রেই এই বইগুলি সহজলভ্য নয়। সেই প্রয়োজন কিছুটা মেটানোর তাগিদেই এই সংকলন, যেখানে গ্রহণ করা হয়েছে ১৮২৫ থেকে ১৮৮৬-র ভিতর প্রকাশিত এরকম পাঁচটি বই, যেগুলি ভিন্ন ভিন্ন সামাজিক বিষয়বস্তুকে ধরতে চেয়েছে। বইগুলির টেকসট প্রমান করে উনিশ শতকের পরিসরে তথাকথিত 'আলোকায়ন' প্রক্রিয়ার জটিলতা, যেখানে একই ডিসকোর্সের ভিতর ঢুকে পড়েছে বহুমাত্রিক স্বর, যেগুলি কখনো পরস্পরবিরোধী, কখনো পারস্পারিক আপসনির্ভর।

সুদীর্ঘ ভূমিকাসহ, আলোচ্য পাঁচটি টেক্‌স্‌ট সংকলন ও সম্পাদনার কাজটি করেছেন তরুণ গবেষক অর্ণব সাহা। আশাকরি সাধারণ পাঠকের চাহিদা কিছুটা হলেও পূরণ করবে এই সংকলন।

বি ষ য় সূ চি

# ঐতিহ্য, ধারাবাহিকতা, 'ছেদ'

**'কতকগুলি অপক্ক কদলী?'**

> 'সাহিত্যের বাজার দেখিলাম। দেখিলাম, বাল্মীকি প্রভৃতি ঋষিগণ অমৃত ফল বেচিতেছেন; বুঝিলাম, ইহা সংস্কৃত সাহিত্য। দেখিলাম, আর কতকগুলি মনুষ্য নিচু পীচ পেয়ারা আনারস আঙ্গুর প্রভৃতি সুস্বাদু ফল বিক্রয় করিতেছেন—বুঝিলাম, এ পাশ্চাত্য সাহিত্য। আরও একখানি দোকান দেখিলাম—অসংখ্য শিশুগণ এবং অবলাগণ তাহাতে ক্রয়বিক্রয় করিতেছে—ভিড়ের জন্য তন্মধ্যে প্রবেশ করিতে পারিলাম না—জিজ্ঞাসা করিলাম, "এ কিসের দোকান?"
> বালকেরা বলিল 'বাঙ্গালা সাহিত্য।'
>
> ...
>
> বিক্রেয় পদার্থ দেখিবার বাসনা হইল। দেখিলাম—খবরের কাগজ জড়ান কতকগুলি অপক্ক কদলী।'

আফিমখোর কমলাকান্তের দিব্যদর্শনে উনিশ শতকের বাংলা সাহিত্যের বাজার মূলত বালক ও মহিলাপাঠ্য অসার, অত্যন্ত নিচুমানের বইপত্রের জঞ্জাল। এই কণ্ঠস্বরের নেপথ্যে 'সাহিত্যসম্রাট' বঙ্কিমচন্দ্রের এলিট উন্নাসিকতা ক্রিয়াশীল। রামমোহন-বিদ্যাসাগর-মাইকেল-রঙ্গলাল-এর ধারাবাহিকতায় যে উন্নত উঁচু দরের সাহিত্যিক উৎকর্ষের সাধনা বঙ্কিমের, উনিশ শতকের গোড়া থেকেই মুদ্রণপুঁজির বিস্তার তার পাশাপাশি অন্য এক বিপুল সাহিত্যসম্ভারের জন্ম দেয়। গদ্য-পদ্যে রচিত কাহিনিধর্মী বই থেকে শুরু করে, ধর্মীয় বিনোদন-মূলক, তথাকথিত 'আদিরসাত্মক', পোলেমিক্যাল—বিচিত্র জাতের এইসব সাহিত্যিক নিদর্শন আজ আমাদের সামাজিক ইতিহাসের অত্যন্ত গুরুত্বপূর্ণ উপাদান হিসেবে বিবেচিত হচ্ছে। প্রথাগত সংজ্ঞায় এদের 'বটতলার বই' অথবা 'low life of literature' বলা হলেও এইসব বইপত্র উনিশ শতকীয় সমাজের বহুবিচিত্র ঘাতপ্রতিঘাত, লক্ষণ এবং দিক্‌নির্দেশকে আমাদের সামনে হাজির করে।[২] আরো সঠিকভাবে বললে, এই বইপত্রগুলিকে 'নিম্নবর্গীয় জনসমাজে প্রচলিত সাহিত্য' হিসেবেও আখ্যাত করা যায়। যদিও দুর্ভাগ্যের বিষয়, এই বইপত্রগুলি দীর্ঘদিন যাবৎ আমাদের সাহিত্য ও সামাজিক ইতিহাসে ছিল উপেক্ষিত।

এই উপেক্ষার একটি অন্যতম কারণ, উনিশ শতকের গোড়া থেকেই পাশ্চাত্যবাহিত জ্ঞান-যুক্তি-আলোকায়ন জীবনযাপন, সাহিত্য-সংস্কৃতির সর্বত্রই এক বিশেষ ধরনের এনলাইটেন্‌ড মান নির্ধারণের ব্যাকুল প্রচেষ্টা চালায় এবং পাশ্চাত্যশিক্ষায় শিক্ষিত বাঙালি 'ভদ্রলোক' সংস্কৃতি সেই 'স্ট্যান্ডার্ডাইজড্' প্রক্রিয়ার বাইরে থেকে যাওয়া সব ধরনের সাংস্কৃতিক উপাদানকেই 'অপরায়িত' করতে শুরু করে। অথচ ছাপাখানার প্রসার বাংলা মুদ্রিত অক্ষরের 'গণতন্ত্রীকরণ'

ঘটানোর ফলে, মুষ্টিমেয় ইংরেজিশিক্ষিত বাঙালির নব্য 'পরিশীলিত' রুচির বাইরে দাঁড়িয়ে থাকা শহর-গ্রামের অল্পশিক্ষিত জনসমাজ, মেয়েমহলের পাঠকগোষ্ঠী, মুসলমান সম্প্রদায়---অর্থাৎ বাঙালি পুরুষ 'ভদ্রলোক' সংস্কৃতির যারা চিহ্নিত 'অপর', এমনকি শিক্ষিত 'ভদ্রলোক' শ্রেণিরও এক বিরাট অংশ, যারা চাকরি বা অন্যান্য সামাজিক প্রতিষ্ঠার দিক থেকে ততটা হয়তো সফল নন, যাদের সামাজিক ইতিহাসের ভাষায় lesser bhadralok বা petty bhadralok বলা হয়েছে, তাঁরাও ছিলেন এই সব বইপত্রের সম্ভাব্য পাঠক।[৩] দেশীয় উচ্চবর্গীয় 'ভদ্রলোক', বিদেশি প্রশাসন, নৈতিক কর্তৃত্বের চোখে অবজ্ঞা-উদ্রেককারী এই ভিন্ন সাহিত্যিক ধারা এক পৃথক সাংস্কৃতিক 'আত্মপরিচয়'-এর হদিশ দেয়। যদিও সংস্কৃতির ক্ষেত্রে যান্ত্রিক উচ্চ/নিম্নবর্গীয় বিভাজন সর্বত্র খাটেনা বরং বহু ক্ষেত্রেই দেখা যায় একই 'ডিসকার্সিভ প্র্যাকটিসে'র ভিতরেই পরস্পরবিরোধী সামাজিক বর্গের অধিষ্ঠান, একই ধরনের 'ডিসকার্সিভ ন্যারেটিভ' বা 'সন্দর্ভ বয়ান' উচ্চবর্গীয় শ্রেষ্ঠ সাহিত্য থেকে শুরু করে নিতান্ত অদক্ষ, ততটা পরিশীলিত নয় অথচ জনসমাজে প্রচলিত বিপুল বইপত্রের ভিতরেও ঠাঁই পেয়েছে। এই সংকলনে আমরা তেমনই পাঁচটি টেকস্ট গ্রহণ করেছি, যেগুলি তথাকথিত শিষ্ট সাহিত্যের কৃৎকৌশলগত বিচারে হয়তো ততটা উৎকৃষ্ট নয়, ততটা পরিচিতও নয়। অথচ বিদ্যমান সামাজিক 'ডিসকোর্সের' 'রিপ্রেজেন্টেশন' হিসেবে অত্যধিক গুরুত্বপূর্ণ। কয়েকটি বিশেষ সাংস্কৃতিক চিহ্ন এত প্রকটভাবে এদের ভিতর ধরা পড়েছে যে এগুলি ইতিহাসগতভাবে আজ যথেষ্ট অর্থবহ উপাদান হিসেবে পরিগণিত হতে পারে।

গবেষক হানস্ হার্ডার উচ্চকোটির সাহিত্যের বাইরে এধরনের জনসমাজে প্রচলিত বিপুল লেখালেখিকে কয়েকটি নির্দিষ্ট সূত্রে ধরতে চেয়েছেন।[৪] এই সূত্রায়ণ-প্রক্রিয়া বর্তমান সংকলনের টেকস্টগুলির ক্ষেত্রেও অনেকাংশেই গ্রহণযোগ্য। তাঁর মতে এই টেকস্টগুলিকে নিছক 'প্রত্ন-আধুনিক' (early modern), শিষ্ট সাহিত্যের কাম্য মানকে স্পর্শ-করতে-চাওয়া অথচ ব্যর্থ, অপরিশীলিত রচনা হিসেবে দেখলে এদের নিজস্বতা অনেকাংশে ক্ষুণ্ণ হয়। এই টেকস্টগুলির একটি প্রধান লক্ষণ 'আত্মবীক্ষণ' (self observation)। উপর্যুপরি সামাজিক সংঘাতে, নতুন-পুরোনোর দ্বন্দ্ব সদা গড়ে-উঠতে-থাকা বাঙালি ভদ্রলোকশ্রেণির অস্থিতিশীল, ভঙ্গুর, অন্তর্বর্তী চারিত্রটিকে প্রকট করেছিল। নতুন-পুরোনোর সহাবস্থানের ফলে উদ্ভূত আত্মপরিচয়ের সংকটই একধরনের বিদ্রূপাত্মক, খুঁত-ধরা দৃষ্টিকোণের জন্ম দিয়েছে এই সাহিত্যে। তবে সবচেয়ে বেশি গুরুত্বপূর্ণ এই টেকস্টগুলির দেশজ অন-অনুকরণমূলক (indigenious, non-discursive character) চারিত্র। প্রাক্-ঔপনিবেশিক বাংলা ও সংস্কৃত সাহিত্যের ধারাবাহিকতা ও প্রতিসরণ এধরনের টেকস্টে গভীরভাবে লক্ষণীয়। অধিকাংশক্ষেত্রেই প্রাক-আধুনিক সমাজের সাহিত্যিক ও সাংস্কৃতিক ন্যারেটিভগুলি প্রাক-মুদ্রণযুগের হুবহু উপাদান সমেত বজায় থেকেছে ওইসব টেক্সটে। আসলে, ছাপা বইয়ের প্রচলন বাংলার সমাজে দৃঢ়মূল হবার পরও এমন অনেক

পাঠকগোষ্ঠী রয়ে যায়, যারা পূর্বতন মৌখিক সাহিত্য এবং পরবর্তী লিখিত সাহিত্য—দুইয়ের মাঝামাঝি স্তরে অবস্থান করছে; কুমকুম সাংগারি এই ঐতিহ্যের সঙ্গে একাত্ম, নতুন পাঠাভ্যাসের সঙ্গে ততটা মানিয়ে নিতে না-পারা অংশটিকে 'intermediate orality'র মানুষজন হিসেবে চিহ্নিত করেছেন।[৫] এই পাঠকগোষ্ঠীর অন্তর্ভুক্তরা সমাজের একাধিক স্তরে ছড়িয়ে ছিলেন—এদের সকলেই অশিক্ষিত বা স্বল্পশিক্ষিত, এমনটা ভাবা ভুল। 'দূতীবিলাস', 'কলিকুতূহল', 'সপত্নী নাটক'—তিনটি বইতেই প্রাক্-ঔপনিবেশিক ন্যারেটিভের ধারাবাহিকতা 'ছেদ'-এর সম্মুখীন হচ্ছে। মোটের উপর ঔপনিবেশিক পর্যায়ে, উচ্চবর্ণীয়, কমবেশি ইংরেজিশিক্ষিত অথবা ইংরেজি না-জানা লেখকদের রচিত এই বইগুলি এক সম্পূর্ণ নতুন ঘরানার ন্যারেটিভের সাক্ষ্য দেয়, যেখানে অতীত এবং বর্তমান একই শরীরে মিলেমিশে যাচ্ছে। এই বইগুলির অপর বৈশিষ্ট্য, সামাজিক অন্যায়-অব্যবস্থার বিরুদ্ধে একধরনের নৈতিক অবস্থান গ্রহণ—এই সংকলনের সবকটি টেকস্টই যেন সমাজসংস্কারমূলক উদ্দেশ্যে রচিত। সর্বোপরি ভাষাগত বৈশিষ্ট্য। মধ্য উনিশ শতক থেকেই যে মান্য, পরিশীলিত বাংলা গদ্য ও পদ্যের ভাষা গড়ে উঠতে থাকে শ্রেষ্ঠ লেখকদের কলমে, এই টেকস্টগুলির ভাষা তার তুলনায় অনেক বেশি আঁকাড়া, দেশজ চলতি বুলি ও অমার্জিত ভঙ্গিই এদের নিজস্ব লক্ষণ। কিন্তু কোনও প্রাক্-নির্ধারিত ভাষাগত স্ট্যান্ডার্ড-এর সাপেক্ষে এই বইগুলিকে পড়তে চাওয়া ভুল হবে। কারণ বাস্তবতার যেসব মাত্রা তথাকথিত 'উচ্চকোটির' সাহিত্যে উপেক্ষিত, এই টেকস্টগুলি সেইসব অপেক্ষাকৃত অবহেলিত অংশে আলো ফেলেছে। ফলত এদের ভাষাগত বহিঃপ্রকাশও অনেকাংশে সেই বাস্তবতার সাপেক্ষে নিয়ন্ত্রিত। এই বইগুলির লেখক-পাঠক উপভোক্তাদের চেতনার নিজস্বতাও এই ভাষা ব্যবহারের মধ্য দিয়ে ধরা পড়ে। অত্যন্ত সংক্ষিপ্ত পরিসরে এই সংকলনের অন্তর্ভুক্ত টেকস্টগুলির বিষয়বস্তুকে স্পর্শ করব আমরা।

## 'দূতী বিলাসাখ্য এই পুথি'

ভবানীচরণ বন্দ্যোপাধ্যায়-এর *দূতীবিলাস* প্রকাশিত হয় ১৮২৫ সালে। প্রাক্-ঔপনিবেশিক কামসাহিত্যের উনিশ শতকীয় প্রতিসরণের একটি শ্রেষ্ঠ উদাহরণ এই বই। প্রাচীন সংস্কৃত সাহিত্যে কামসূত্র, কোকশাস্ত্র জাতীয় বই, জয়দেবের গীতগোবিন্দ থেকে শুরু করে মধ্যযুগের বৈষ্ণব পদাবলী হয়ে আঠারো শতকে ভারতচন্দ্রের *বিদ্যাসুন্দর* পর্যন্ত একটি সুপ্রচলিত [illegible] দূতীপ্রকরণকেই প্রাক্-ঔপনিবেশিক নগর কলকাতার সমকালীন পরিবেশে প্রতিস্থাপিত করেছেন ভবানীচরণ এই বইটিতে। উনিশ শতকের প্রথমার্ধে কলকাতার এক ধনী যুবকের লাম্পট্য, পরস্ত্রীসম্ভোগ ও বহুনারীগমনের কেচ্ছাপুরাণ এই বই, যেখানে এধরনের পুরুষের অবাধ বিপথচার প্রধানতম অনুঘটক ও সহায় হিসেবে বিবিধ দূতীর চমকপ্রদ রোমাঞ্চকর ভূমিকা বর্ণিত হয়েছে বিস্তারে। কিন্তু এই 'দূতী' সংস্কৃত রসশাস্ত্র প্রকরণের ক্যাটেগরি অনুযায়ী গড়ে ওঠেনি। বরং সমকালীন বাস্তবতার

সঙ্গে এর যোগাযোগ অনেক বেশি। বাৎসায়নের *কামসূত্র*-এও (তৃতীয় শতাব্দী) অপ্রাপণীয় নায়িকার সঙ্গে মিলন ঘটিয়ে নায়কের অচরিতার্থ বাসনা পূরণের দায়িত্ব 'দূতী'র। সেখানে দূতী তিন প্রকার—'নিসৃষ্টার্থা', যে দূতী উদ্ভাবনী শক্তির সাহায্যে কার্যসিদ্ধিতে সক্ষম; 'পরিমিতার্থা,' যে দূতী নায়ক-নায়িকার পারস্পরিক বার্তাটুকুই কেবল বহন করতে পারে চতুরতার সঙ্গে, এবং তৃতীয় দূতী—'পত্রহারিণী'র কাজ অপেক্ষাকৃত গৌণ।[৬] বৈষ্ণবীয় রসশাস্ত্রেও রাধা-কৃষ্ণের প্রণয়লীলার অনুঘটক দূতী। রূপ গোস্বামীর *উজ্জ্বলনীলমণি* গ্রন্থে দূতী দুই প্রকার—'স্বয়ংদূতী' এবং 'আপ্তদূতী'। বীরা, বৃন্দা প্রভৃতি ব্রজাঙ্গনাগণ শ্রীকৃষ্ণের 'আপ্তদূতী'। বীরার প্রত্যুৎপন্নমতিত্ব, নিত্যনতুন প্রস্তাব রচনার শক্তি শ্রীকৃষ্ণের প্রণয় বিষয়ে বিশেষ সহায়ক। বৃন্দার মনোজ্ঞ চাটুবাচন নায়িকাদের মনে আনন্দ সঞ্চার করে ও শ্রীকৃষ্ণের প্রতি তাদের অনুরাগবর্ধন করে। বীরা প্রগলভ-বচনা, বৃন্দা চাটুক্তিকুশলা।[৭]

ভবানীচরণ দূতীপ্রকরণের এই ঐতিহ্য থেকে সরে এসেছেন 'নতুন নতুন দূতী'র সমকালীনতায়। তাঁর উদ্দেশ্য: 'গোপনে কেমনে দূতী করয়ে মিলন। / যুবক যুবতী পেয়ে কি করে আচার। / এসব বর্ণন করি করিয়া বিস্তার। / প্রধানা এ গ্রন্থ মধ্যে হইবেক দূতী। / অতএব, দূতী বিলাসাখ্য এই পুথি।।' তাঁর কাব্যে দূতী পাঁচ প্রকার: 'মালিনী', 'নাপতিনী', 'উড়েনী', 'নেড়ী' এবং 'সহবাসিনী দাসীরূপা'। এদের ভিতর মালিনী দূতীর চরিত্র, বেশভূষা, এবং দক্ষতা বর্ণনে ভবানীচরণ স্পষ্টতই ভারতচন্দ্রের *বিদ্যাসুন্দর*-এর অনুসারী। কিন্তু এই দূতীরা সকলেই নিছক নগদ বিদায়ের বিনিময়েই নায়কের উপকার করতে সম্মত হয়। যেমন, মালিনী এই কাব্যের নায়ক শ্রীদেবকে বলে :

শুন ওহে রসরাজ  ইকি অতি বড় কাম  
টাকা দিলে হইবে উপায়।  
অধিক কি কব আর  বুঝিবা সকল সার  
কোন কর্ম না হয় টাকায়।।

অর্থাৎ, নগর কলকাতায় হৃদয়বৃত্তিও সাফল্যের জন্য টাকার উপর নির্ভরশীল। পূর্ববর্তী *কলিকাতা কমলালয়* (১৮২৩) বইয়ের শুরুতেই ভবানীচরণ বলেছিলেন 'কলিকাতা মুদ্রারূপ অপেয় অগাধ জলে পরিপূরিতা হইয়াছে।'[৮] শ্রীদেব নাগরের সঙ্গে কথোপকথনে নাপতিনী শহরের বিভিন্ন পরিবারের ভ্রষ্টচরিত্র রমণীদের এক লম্বা তালিকা দেয়: 'অমুক সায়ের মাগু', 'পালের বহু', 'দাসের ভগিনী', 'সুবোধ দত্তের বৌ', 'অমুক সাহার কন্যা' প্রভৃতি। কিন্তু জনৈক ব্রাহ্মণকন্যার প্রসঙ্গ উঠতেই অ-ব্রাহ্মণ শ্রীদেব যখন সংস্কারবশত বলে ওঠে 'যদ্যপি দ্বিজনারী দ্বিচারিণী হয়। / শূদ্রাদির মাতৃতুল্যা গমনীয় নয়।। / ব্রাহ্মণীর মন্দ কথা এনো না কো মুখে! / ইহ পরকাল ক্লেশে যাবে রবে দুখে।।' তখন তাকে আশ্বস্ত করে নাপতিনী বলে কলকাতার 'বাজারে' এহেন জাতপাতগত শুদ্ধতা আজ আর কেউ মানে না, বরং জ্ঞাতি/অজ্ঞাতি সম্পর্ক কোনো বাধা হয়ে দাঁড়াচ্ছে না কামসম্বন্ধ স্থাপনের ক্ষেত্রে:

কেহ হরে মাসী পিসি জানিল তা প্রতিবাসী
মামি হরে বিশ্বধন আশ।
ভাদ্রবধূ হরে কেহ কহি যদি মন দেহ
আছে বড় বাজারে প্রকাশ।।
খুড়ি না শাশুড়ি বাছে শুনি অনেকের কাছে
আর বহু বাজারে শুনিবে।

শ্রীদেব নাগর চরিত্রটির উপস্থাপনার ক্ষেত্রেও ভবানীচরণ ঐতিহ্য থেকে সরে এসেছেন সমকালীনতার প্রেক্ষিতে। 'অথ শ্রীদেব নাগরের রূপ বেশ বর্ণন' অংশে সেকালের ধনী বিলাসী নবযুবকের পোশাকের বিবরণ দেবার পর শ্রীদেবকে 'বিদগ্ধ নায়ক' আখ্যা দেওয়া হয়েছে। 'বিদগ্ধ নায়ক'—এই বিশেষণ একটি পারিভাষিক আখ্যা। বৈষ্ণব রসশাস্ত্রীরা এবং সংস্কৃত অলংকারপ্রকরণেও 'নায়কভেদ' ব্যাখ্যা করতে গিয়ে নায়কের গুণাবলীর অন্যতম একটি গুণ হিসেবে ব্যাখ্যা করা হয়েছে 'বিদগ্ধতা'কে।[৯] ষোড়শ শতকের রূপ গোস্বামী শ্রীকৃষ্ণের ব্রজলীলা নিয়ে লেখেন *বিদগ্ধমাধব* নাটক।[১০] রূপ গোস্বামীর ভাষায় 'বিদগ্ধ, নবযুবা, পরিহাসবিশারদ ও নিশ্চিন্ত প্রকৃতির নায়ককে 'ধীরললিত' বলে।'[১১] শ্রীদেব নাগর কি 'ধীরললিত' নায়কের উদাহরণ? স্পষ্টতই না। কারণ সংস্কৃত সাহিত্যে যে যে চারিত্রিক অভিব্যক্তির সাহায্যে নায়কচরিত্র প্রার্থিত আলংকারিক উচ্চতা পায়, ভবানীচরণের নায়ক তার চেয়ে অনেক বেশি একরৈখিক ও লঘুচিত্ত। যেন-তেন প্রকারে যৌন ঈপ্সা চরিতার্থ করা ব্যতীত মাঝে মধ্যে কিছু নৈতিক উক্তি উচ্চারণই কেবল করে সে। 'দূতীবন্দনা'র মধ্য দিয়ে শ্রীদেব এক ভিন্নতর 'পুরুষার্থে'র ধারণা ব্যক্ত করে :

দূতী সঙ্গ নিরবধি যদি হয় বাল্যাবধি
লোক তবে পুরুষার্থ হয়।
দেখহ বালক কালে গুরুরূপে পাঠশালে
দূতী আসি নিকটে উদয়।।
আর নিজ নারী প্রতি যাহার না থাকে মতি
মতি তার নারী প্রতি যায়।
জানিলে তাহার মর্ম সাধিতে আপন ধর্ম
নিজ মূর্তি ধরেন তথায়।।...
অতএব দূতী ভক্তি করি তাহে অনুরক্তি
সাক্ষী দেখ কৃষ্ণ অবতার।
দূতীরে করিয়া বল বৃন্দাবনে বাসস্থল
রসময় করেন প্রচার।।

উনিশ শতকীয় নব্যযুবকের লাম্পট্যের গাইডলাইনে কী অনায়াসেই ঠাঁই করে নিয়েছে পৌরাণিক কৃষ্ণের বৃন্দাবনলীলা। আর অবিমিশ্র শৃঙ্গারই যে এই বিপুল বিত্তশালী যুবকের জীবনে একমাত্র আকাঙ্ক্ষা তা প্রার্থিত কামিনীর কাছে আত্মপরিচয় ব্যক্ত করতে গিয়ে নিজেই বলে শ্রীদেব :

শ্রীদেব নাগর নাম  শৃঙ্গার নগরে ধাম
লেখাপড়া জ্ঞানগুণ কেবল নাগরী।
কামপুরে জমিদারী  সে কর্মেতে ব্যস্ত ভারি
তালুক রক্ষার হেতু আছি বাসা করি।।
বিবাহের নাহি আশ  পরবাসে বারমাস
সুখে থাকিবার জন্য ব্যয় করি ধন।...

অনঙ্গমঞ্জরীর সঙ্গে দ্বিতীয়বার মিলনের সময় বৈষ্ণববেশী শ্রীদেব 'ঠিক যেন চৈতন্য সাজিল। / মুখে হরি হরি বোল / অন্তরেতে গণ্ডগোল / ভাবি রূপ অনঙ্গমঞ্জরী'—বৈষ্ণবীয় ভাবাদর্শের এক চূড়ান্ত ব্যত্যয় ঘটেছে এখানে উদ্দেশ্যমূলকভাবে। উনিশ শতকীয় 'কামসাহিত্য'-এ, 'আধুনিকতা'র যুগোপযোগী প্রতিসরণের এ এক উৎকৃষ্ট নিদর্শন। মধ্যযুগীয় বৈষ্ণব সাধনার ভিতর যে উচ্চতর 'essence' দাবি করা হত, উনিশ শতকের ব্রিটিশ কলকাতায় তা আজ লম্পট ধনীপুত্রের বাসনা চরিতার্থকরণের উপকরণ মাত্র।

ঔপনিবেশিক কলকাতার সামাজিক ইতিহাসের এক জীবন্ত ছবি পাওয়া যায় এই বইটিতে। এই সামাজিক ইতিহাস উনিশ শতকের প্রথমার্ধের সম্পন্ন পরিবার, স্বামী-স্ত্রী সম্পর্ক এবং পিতৃতান্ত্রিক-পুরুষতান্ত্রিক আধিপত্যের ভিতর যৌন অবরোধের বিরুদ্ধে গৃহস্থ মেয়েদের নিজস্ব শারীরিক 'উপভোগ' (pleasure) উৎপাদনের কথা বলে। 'নাগর নিকটে গোপীর পরিচয়' অংশে গোপী যখন পিতৃকুল-শ্বশুরকুলের পরিচয় দেয়, তখন বোঝা যায় সম্পন্ন গৃহস্থ পরিবারের এই মেয়েটি কোনো না কোনোভাবে পরিবার থেকে বিতাড়িত, যৌন পদস্খলনের সূত্রেই হয়তো তাকে ঘরছাড়া হতে হয়েছে। ১৮৫৩ সালে কলকাতার ৪ লক্ষ জনসংখ্যার মধ্যে বারবণিতার সংখ্যা ১২,৪১৯। এদের মধ্যে একটা বৃহদংশই উচ্চবর্ণীয় পরিবারের মহিলা, যৌননৈতিক স্খলনের কারণে যারা একবার পরিবারচ্যুত হয়ে আর পরিবারে ফিরতে পারেনি।[১২] সমকালীন সরকারি হিসেব অনুযায়ী ঐ বারো হাজারের মধ্যে দশ হাজার মহিলাই ছিলেন হিন্দু কুলীন পরিবারের কন্যা ও বিধবা। 'কে বলে বিধবা তারে / বেশ্যা কে বলিতে পারে / গণিতে গোপীর পতি খুঁজে মিলিবে'—গোপীর এই বর্ণনা তাকে সমকালীন সমাজপ্রেক্ষিতেই স্থাপন করে। আবার ভবানীচরণের বর্ণনায় 'স্বজাতির পক্ষে নারে / রতি যেবা দান করে / সেই নারী বাণিজ্য করে শাস্ত্র অনুসারে।।'—গোপীকে সরাসরি কামসূত্রের 'বৈশিকাধিকরণম্' অংশের আদলে গড়ে নেবার প্রয়াস। এটিও ভবানীচরণের কামশাস্ত্রকে সমকালীনতার আঙ্গিকে ধরার চেষ্টা। আর 'তসরের ঠেঁটা পরা / নাকে তিলক ধরা' দূতীর প্রসঙ্গ অন্য একাধিক উনিশ শতকীয় টেক্সটেও ধরা পড়েছে। যেমন, নারায়ণ চট্টরাজের লেখা *কলিকৌতুক নাটকে* ([illegible]) একটি অংশে এসেছে সহজিয়া বৈষ্ণবদের আখড়ায় অবাধ যৌন সংসর্গের উল্লেখ। প্রসঙ্গে সেদিনের সামাজিক প্রেক্ষিতেও সহজিয়া বৈষ্ণবদের নেড়া নেড়িদের সম্পর্কে এধরনের অভিযোগ প্রচলিত ছিল। অনেক সমাজচ্যুত মহিলার ঠাঁই হত এধরনের প্রান্তিক ধর্মীয় গোষ্ঠীগুলির

মধ্যে। ভবানীচরণের 'সহবাসিনী দাসীরূপ দূতী' যখন শ্রীদেব নাগরের কাছে অনঙ্গমঞ্জরীর কথা বলতে গিয়ে 'গোসা করে পরে মোরে করে চোটপাট। / পুলিশে পাঠাতে চায় শুনে মোটমাট।।' —এ হেন উক্তি করে, তখন এই ঔপনিবেশিক প্রশাসনের সরাসরি উল্লেখ কাব্যের চরিত্রগুলিকে সমকালীন করে তোলে।

আবহমান সংস্কৃত ও বাংলা প্রাক্-ঔপনিবেশিক সাহিত্যে 'আলম্বন' ও 'উদ্দীপন' বিভাবের যে অলংকারশাস্ত্রসম্মত প্রকরণ তৈরি হয়েছিল, ভবানীচরণের কাব্য তা থেকেও সরে এসে কয়েকটি নতুন উপাদান সংযোজিত করেছে। বিশ্বনাথ কবিরাজের *সাহিত্যদর্পণ* অনুসারে 'যেসকল পদার্থ রসকে উদ্দীপিত করে, তারাই উদ্দীপনাবিভাবসমূহ'—'যো যস্য রসোদ্দীপনবিভাব সঃ তৎস্বরূপবর্ণনে বক্ষ্যতে।'[১৩] অর্থাৎ, 'আলম্বন' বা পাত্রপাত্রীরূপ object-এর 'দেশকালাদি'-কেই বলে 'উদ্দীপনবিভাব'। বিশ্বনাথের ভাষায় 'ইহাতে 'আদি' শব্দে চন্দ্র, চন্দন, কোকিল, সাপ, ভ্রমর, ঝঙ্কার প্রভৃতি বুঝায়'। *দূতীবিলাস*-এর 'ঋতুরাজ বসন্তের আধিপত্য' অংশে ('শীতল সুগন্ধি মন্দ বহিছে পবন। / বিয়োগী জনের হয় কামিনীতে মন।।') উদ্দীপন বসন্ত ঋতু প্রাক্-ঔপনিবেশিক সাহিত্যতত্ত্বের অনুসারী, কিন্তু যে স্থলে নায়িকাকে দেখে নায়কের হৃদয়ে বাসনার সঞ্চার হয়েছিল সেই স্থানটি হল উত্তর কলকাতার গৃহস্থ বাড়ির ছাদ :

সুস্বর অনল সম সন্তাপ জন্মায়।
সুস্থির হইতে নারে পারে ছাতে যায়।।
মলয় মারুত তাহে লাগে তার গায়।
অস্থির হইয়া কামে চারিদিকে চায়।।
অন্য মৌথোপরি নারী দাণ্ডাইয়া ছিল।
অর্ধেক শরীর তার দেখিতে পাইল।।
সুন্দরীর মুখ চক্ষু গুণ নিরখিয়ে।
বিতর্ক করিছে কত কামেতে মজিয়ে।।
ছাতে পুনর্বার আর তারে না দেখিয়া।
বারান্দায় বৈসে আসি মলিন হইয়া।।

এরপর টেকস্ট-এর প্রথমাংশে বেশ কয়েকবার ঐ ছাদ ও ছাদে নায়িকাকে দর্শন করে নায়কের কাতরোক্তি বর্ণিত হয়েছে। তবে উনিশ শতকীয় সামাজিক ইতিহাসের যৌন আচরণ-অভিব্যক্তি, সমাজ ও যৌননৈতিকতার এক অনুপঙ্ক্ষ অভিব্যক্তি ধরা পড়ে শ্রীদেব নাগর-অনঙ্গমঞ্জরীর স্বামীর মধ্যেকার সম্পর্কের যৌন টানাপোড়েনটি লক্ষ করলে। উনিশ শতকের শেষার্ধের হিন্দু জাতীয়তাবাদ হিন্দু পরিবারে মহিলাদের স্বেচ্ছাচারিতা, যৌননৈতিকতার শিথিল গড়ন, অ-নিয়ন্ত্রিত যৌন উদ্দীপনা-কে চিহ্নিত করেছিল এবং 'পরিবার' নামক ধারণাটিকে পুনর্বিন্যস্ত করে, নিরন্তর শিক্ষা, আলোকায়ন এবং অনুশাসনের দ্বারা পরিবারের প্রেক্ষাপটে নারীর ভূমিকা পুনর্নির্দিষ্ট করতে চেয়েছিল। এবং এই 'অভীপ্সা' নিজের যাথার্থ্য প্রমাণের জন্য যে যে সামাজিক উপাদানগুলিকে

প্রাক্‌শর্ত হিসেবে ধরে নিয়েছিল তার একটি প্রধান বিষয় ছিল মেয়েদের যৌন অভিব্যক্তি, অতিরেক (excess)। একাধিক সমকালীন সাক্ষ্য এবং সাম্প্রতিক গবেষণা থেকে জানা যায়, উনিশ শতকের প্রথমার্ধের বাঙালি অন্তঃপুরে মেয়েদের কথাবার্তার অনেকটাই জুড়ে থাকত আদিরসাত্মক বিষয়বস্তু। আদিরসাত্মক গল্প শোনা ছিল মেয়েলি বিনোদনের এক প্রিয় উপায়। এই পরিবেশে বালিকা বয়স থেকেই মেয়েরা যৌনতা বিষয়ে অকালপক্ক হয়ে উঠত। ১৮৩৯ সালে জনৈক ইংরেজ মিশনারি মহিলা লিখছেন অন্তঃপুরের বাঙালি মেয়েরা—

> "will sit for hours in circles willing away the time in silly obscene conversations, to which none but an christian experienced female can safely hazard exposure."[১৪]

এই পারিবারিক কাঠামোয় অনঙ্গমঞ্জরীর মতো গৃহবধূর অভাব ছিল না, যারা বেশ্যাসক্ত স্বামীর অবহেলা এবং অমনোযোগের কারণে নিজেদের অবদমিত বাসনা চরিতার্থ করত পরপুরুষের সান্নিধ্যে। মালিনী অনঙ্গ সম্বন্ধে শ্রীদেবকে বলেছিল 'রসিক যুবার প্রতি যত্ন তার অতি। / যেহেতু অকৃতি বড় শুনি তার পতি।।' এবং এই গোপন মিলনে সহায়তা করত অনঙ্গের দাসী গোপী এবং দূরসম্পর্কের পিসি। পিসির পরামর্শে সন্তান উৎপাদনের জন্য শ্রীদেবের সঙ্গে নিয়মিত মিলনের অনুমতি স্বামীর কাছ থেকে আদায় করার আগে পর্যন্ত বিভিন্ন কৌশলে তারা মোট ছ'বার মিলিত হয়েছে। প্রথমবার পিসিকে দেখতে যাবার নাম করে স্বামীর কাছ থেকে অনুমতি আদায়, দ্বিতীয় মিলনে বৈষ্ণব আখড়ায় শ্রীদেব নাগরের বৈষ্ণবের ছদ্মবেশ ধারণ, তৃতীয় মিলনে শ্রীদেব দাসীরূপ ধারণ করে অনঙ্গের অন্তঃপুরে এসে উপস্থিত হয়েছে, চতুর্থ মিলনে নায়ক ধারণ করেছে দ্বিজবেশ, নায়িকাকে সঙ্গে করে কালীঘাটে উপস্থিত হয়েছে পিসি এবং সেখানে ঘরভাড়া করে রাত্রিবাস ও মিলন ঘটেছে দুজনের। এই কালীঘাটেই অনঙ্গমঞ্জরীর পিসির প্রতি গোপনে আকৃষ্ট হয় শ্রীদেব। এরপর পিসির পরামর্শে স্বামীর অনুমতি নিয়ে বাড়িতে সখের যাত্রার আয়োজন করে অনঙ্গ। 'পল্লীগ্রামস্থ নারীবেশ' ধারণ করে অন্তঃপুরের মেয়েমহলে ঢুকে পড়ে শ্রীদেব এবং নায়ক নায়িকার পঞ্চমবার মিলন সাধিত হয়। এরপর অনঙ্গর পিসির সঙ্গে শারীরিকভাবে মিলিত হয় শ্রীদেব। ষষ্ঠ মিলন হয় তারকেশ্বরে। পথিমধ্যে 'রাত্রি একঘরে হৈল সবাকার বাস / শ্রীদেব কৌশলে পুরে দুহাকার আশা।' কাহিনির শেষে পিসি কৌশলে অনঙ্গর স্বামীকে রাজি করিয়েছে নিঃসন্তান স্ত্রীর গর্ভে পরপুরুষের সন্তান ধারণ করানোয়, কারণ বংশরক্ষার জন্যই একাজ করা একান্ত প্রয়োজন। এই সুযোগে শ্রীদেবও অনঙ্গমঞ্জরীর গৃহে অনুপ্রবেশের সুযোগ পেয়ে যায় এবং অবাধে 'কখনো রজনী যোগে কখনো দিবসে। / প্রত্যহ আইসে যায় অনঙ্গের বশে।।' কিন্তু গৃহাভ্যন্তরে প্রবেশের পরেও পিসির সঙ্গে মিলিত হওয়া থেকে বিরত হয়নি শ্রীদেব, এমনকি নিজগৃহে গোপীদাসীকে পেয়ে তাকেও ছাড়েনি সে। ফলে শ্রীদেবের প্রতি অনঙ্গমঞ্জরীর মান, শ্রীদেবের পালটা অভিমান।

ক্রমে অনঙ্গমঞ্জরীর গর্ভে শ্রীদেবের ঔরসে তিন পুত্র হয়, তাদের প্রত্যেকের এবং অনঙ্গের ব্যয়ভার বহন করে নিঃস্ব হয়ে পড়ে শ্রীদেব। পরিবারে পুনঃপ্রতিষ্ঠিত স্বামীপুত্রবতী অনঙ্গমঞ্জরী শ্রীদেবের সঙ্গে সমস্ত সম্পর্ক ছিন্ন করে। হতাশ, ব্যর্থ, শ্রীদেবের কাতর আক্ষেপোক্তির মধ্য দিয়ে কাহিনির শেষ হয়।

*দূতীবিলাস*-এর টেক্‌স্‌ট উনিশ শতকের প্রথমার্ধের বাঙালি সমাজের একাংশে প্রচলিত 'কাম'-এর নৈতিকতা ও সুখবোধ (pleasure) সংক্রান্ত এক অনবদ্য উপস্থাপনা। অপেক্ষাকৃত বিত্তবান পরিবারগুলিতে পুরুষের বেশ্যাসক্তি এবং অন্তঃপুরের মহিলাদের পরপুরুষগমন —সেযুগের অধিকাংশ পত্রপত্রিকায় একটি চালু বিষয় হিসেবে ছাপা হত। *দূতীবিলাস*-এও অনঙ্গের স্বামী রাতে বাড়ি থাকত না, কিন্তু তার স্ত্রীর পরপুরুষ সম্ভোগের সম্ভবত সেটাই একমাত্র কারণ নয়। কারণ শ্রীদেবের সঙ্গে মিলিত হবার পরেও স্বামীর সঙ্গে একইভাবে শারীরিক মিলন চালিয়ে গিয়েছে সে। অর্থাৎ, সে যা করেছে অত্যন্ত সচেতনভাবেই করেছে। অন্তরে শ্রীদেবকে ধারণ করেই সে পতির সঙ্গে মিলিত হয়েছে :

রঙ্গভঙ্গ দেখি তার পতি গেল ভুলিয়া।
পালঙ্কেতে শুলো গিয়ে নিল বুকে তুলিয়া।।
রসে বসে রাত্রিশেষে নিদ্রা যায় হইয়া
অনঙ্গের নাহি নিদ্রা শ্রীদেবেরে ভাবিয়া।।

এখানে একধরনের স্বেচ্ছাধীন, স্বয়ংচালিত নারীসত্তার ছবি পাওয়া যায়, যে তার নিজের শরীর/সুখভোগের ক্ষেত্রে অন্য কারো মুখাপেক্ষী নয়। এই স্বাধীন যৌনসত্তার কথাই যেন প্রকট হয় দাসীরূপধারী শ্রীদেবের উক্তিতে, যেখানে রামচন্দ্র ও জরৎকারু মুনির স্ত্রীর প্রতি নিষ্ঠুরতার প্রেক্ষিতে বলা হয়—'অতএব দেখেশুনে স্বামী চাহি নাই। / স্বামীর অধিনী হলে কোন সুখ নাই।। / উপপতি করি যদি দূরে যায় দোষ। / এ যুক্তি করিলে থাকে সকলে সন্তোষ।।' সখের যাত্রা দেখতে আসা শহুরে মেয়েরাও মন্তব্য করেছিল, পল্লীগ্রামের মেয়েদের জীবনে কোনো স্বাধীনতা নেই (শুনে নাকে হাত দিয়ে কহে নারীগণ। / হেন যারা সহে ধিক্ তাদের জীবন।।)। অনঙ্গ তারকেশ্বরে সন্তানের জন্মের জন্য মানত করতে যাবার যুক্তি হিসেবে স্বামীকে বলেছিল: 'সদা মত্ত হৈয়ে থাক লৈয়ে বারাঙ্গনা। / আখেরে কি হবে তার নাহি বিবেচনা।। / ... সন্তান না হলো মোর যৌবন না রয়। / তুমি যেন কথা শুন সে তো বশ নয়।।' উনিশ শতকের শেষার্ধের যৌনতার ডিসকোর্সেও বারবার বলা হয়েছে এদেশীয় ধনী ব্যক্তিগণ অল্পবয়স থেকেই অতিরিক্ত শুক্রপাত করেন বলেই তারা সন্তানের জন্মদানকালে কার্যত ব্যর্থ হন।[১৫] পরবর্তী যৌনতার ডিসকোর্সের একটি সামাজিক মতামতগত ভিত্তি *দূতীবিলাস*-এর কাহিনিতেও লভ্য। তারকেশ্বরে জনৈক সন্ন্যাসীর ভবিষ্যৎবাণী-সংক্রান্ত মিথ্যা কথা বলে যেদিন অনঙ্গমঞ্জরী স্বামীকে রাজি করাল অন্য পুরুষের ঔরসে গর্ভধারণ করতে, সেদিন রাতে নিয়মমাফিক রতিক্রিয়ার পর উভয়ের পারস্পরিক সম্পর্কহীনতার ছবিটি প্রকট হয়: 'রতি রস রঙ্গ হইল যেন শাস্ত্র পালা। /উভয়ের মনে অন্য করে দায় টালা।। / তাদের

বাসর যেন হয় কারাগার। / দুজনে দুঃখিতমনে ভাবে অনিবার।।' আর পরপুরুষ-সংসর্গের মাধ্যমে গর্ভোৎপাদনেব বিষয়টি অনঙ্গের পিসি যে যুক্তিতে অনুমোদন করিয়েছে তার মধ্য দিয়েই উনিশ শতকের প্রথমার্ধের বাঙালি সমাজে যৌননৈতিকতার এক পৃথক চেহারা পরিস্ফুট হয়:

পুত্র প্রয়োজন হেতু অবশ্য গৃহীর।
ব্যক্ত পুরানেতে দেখ লেখন স্মৃতির।।
পণ্ডিতের আপন বংশ রাখিবার তরে।
আত্ম হতে না হইল অন্য মত করে।।
পাণ্ডুরাজা হৈতে পুত্র না হলো কুন্তীর।
উপপতি জন্য বিধি দিলেন সুধীর।।
লোকলজ্জা ভয় তুমি তাহারে পারিবে।
গোপনে আসিবে কেহ কে ঢাক মারিবে।।
সুজনবাবুর কথা শুনিয়াছ কানে।
উপপতি সঙ্গে মাগু পাঠায় বাগানে।
কিছুদিন থাকে কথা শেষ কিবা রয়।
কলঙ্ক কি বশ সব কালে লোপ হয়।।
অতএব শাস্ত্র সিদ্ধ লোক ব্যবহার।
ইথে পাপ লজ্জা কেন হইবে তোমার।।

অতঃপর তিন পুত্রের জন্মদানের পর পারিবারিক ও সামাজিক পরিসরে প্রতিষ্ঠালাভের সঙ্গে সঙ্গে শ্রীদেবের প্রয়োজন সাঙ্গ হয়েছে অনঙ্গমঞ্জরীর জীবনে। আর শ্রীদেব আক্ষেপ করেছে, কীভাবে 'অনিত্য সাধন'-এর কারণে তার জীবন ছারখার হয়ে গিয়েছে। সাধারণ গৃহীর ইতিকর্তব্য সম্পাদনে অনীহাই যে তার পতনের মূল কারণ, এ কথাও কবুল করেছে সে। ভারতীয় পুরুষার্থ সাধনায় 'ধর্ম', 'অর্থ' ও 'কাম'-সাধনই 'মোক্ষে'র উপায়। যে ব্যক্তি এদের ভিতর কোনো একটির অতিরিক্ত চর্চা করে, সে-ই জীবনে সামঞ্জস্য হারায়। শ্রীদেবের কাতরোক্তি সেই সামঞ্জস্যহীনতার যন্ত্রণা থেকেই : 'গৃহী হয়ে গৃহে থাকি না করি বিবাহ। /গৃহস্থের মত কর্ম না হলো নির্বাহ।। / ঔরসে জন্মিল পুত্র বংশ না রহিল। / আপনার পিতৃপিণ্ড আশা না থাকিল।। / আমার সমান আর নাহি বুদ্ধিহীন। / সংসারী নহিক আমি নহি উদাসীন।। / নিত্য সেই নিত্যানন্দ তাঁরে না ভাবিয়া। / ভাবিলাম কামিনীবে কামেতে মজিয়া।।' শ্রীদেবের পতনের মূল কারণ কর্তব্যকর্মের যথাযথ গুরুত্ব না বোঝা—আবহমানকালব্যাপী ভারতবর্ষীয় পুরুষার্থ সাধনার কাঠামোর ভিতরেই এভাবে 'কাম'-কে স্থাপন করতে চান ভবানীচরণ।

*দূতীবিলাস*-এর সর্বাপেক্ষা আকর্ষণীয় উপাদান এর নায়ক-নায়িকার রতিবিহারের অনবদ্য বর্ণনা। এই বর্ণনা আধুনিক 'পর্নোগ্রাফিক' (pornografic) বর্ণনার চেয়ে একেবারেই আলাদা। এখানে যৌনাঙ্গ এবং যৌনমিলনের অনুপুঙ্খ বর্ণনা বাস্তবানুগ নয় (non-realistic), বরং একধরনের সরস আবরণ দ্বারা

আবৃত। প্রাক্-ঔপনিবেশিক *গীতগোবিন্দ* (১২শ শতক), *শ্রীকৃষ্ণকীর্তন* (১৫ শতক), রোমান্টিক কিস্সাসাহিত্য (যেমন: *লোরচন্দ্রানী*, ১৭ শতক), সর্বোপরি ভারতচন্দ্রের *বিদ্যাসুন্দর* (১৮ শতক) দ্বারা প্রভাবিত ভবানীচরণের ভাষাভঙ্গি। এক্ষেত্রে প্রাক্-ঔপনিবেশিক 'কামসাহিত্য'র সম্প্রসারণই তাঁর কাব্যে লক্ষণীয়। যেমন, ধরা যাক, তাঁর কাব্যের 'বিপরীত শৃঙ্গার'-এর সঙ্গে *বিদ্যাসুন্দর*-এর 'বিপরীত বিহার'-এর বর্ণনাগত সাযুজ্য :

লাজের মাথায় হানিয়া বাজ।
সাধয়ে রামা বিপরীত কাজ।।
ঘন অবিলম্ব নিতম্ব দোলে।
ঘুন ঘুন ঘন ঘুঙ্ঘুর বোলে।।
আবেশে ছাঁদি ধরে ভুজযুগে।
মুখ পুরে মুখ কর্পুর পূগে।।
দংশয়ে পতির অধরদলে।
কপোত কোকিলা কুহরে গলে।।
উথলিল কামরস জলধি।
কাম মত সুখ নাহি অবধি।।[১৬]

(*বিদ্যাসুন্দর*: বিপরীত বিহার )

তুলনীয়, *দূতীবিলাস*-এর 'পঞ্চম মিলনে খেলাচ্ছলে বিপরীত শৃঙ্গার':

লাজ বাদ সাদে আসি আঁখি ভরে।
কামদেব আরো মনে ব্যস্ত করে।।
কটিদেশ তুলে ঘন শব্দ করে।
জলবিন্দু তাতে তবু নাহি সরে।।
অবলা হইয়া সবলারি মত।
বহু কষ্ট পেলে নারী পারে কত।।
বিধিমতে কামে কত বজ্র মারে।
পরে বারি ঢালে মুষলের ধারে।।

*দূতীবিলাস*-এর 'চতুর্থ মিলনে' 'কালীঘাটে রন্ধন' অংশে নায়িকার কুচ নিয়ে যে রসালাপ তাও *বিদ্যাসুন্দর*-এর অনুরূপ। *বিদ্যাসুন্দর*-এর 'কুচপদ্মকলি কবিরাজ করে। / ধরিতে তরুণী পুলকে শিহরে'-র মতোই এখানেও পাই: 'কুচ দুটি নিয়ে করে বার্ত্তাকি বুঝিল। / কামানলে সে দুটারে ভাল পোড়াইল।।/ পুনঃ পুনঃ কাটি দিয়া নাড়ে চাড়ে ঢাকে। / বারম্বার টিপে দেখে যদি শক্ত থাকে।।' এছাড়াও *বিদ্যাসুন্দর*-এর অনুকরণে একাধিকবার নায়কের ছদ্মবেশ ধারণ (দ্বিজ ব্রাহ্মণের রূপ, দাসীরূপ, পল্লীগ্রামস্থ নারীরূপ ধারণ), রাজসভায় সুন্দরকে দেখে 'নারীগণের পতিনিন্দা'র অনুকরণে 'মেয়ে মজলিসে নারীদের প্রতিরূপ বর্ণনা' (এখানে মেয়েরা পতিনিন্দা করেনি, বরং চাকুরীজীবী ব্যস্ত স্বামীদের নিয়ে তাদের প্রচ্ছন্ন গর্বই প্রকাশিত হয়েছে এখানে, এবং স্বামীদের কর্মব্যস্ততার সুযোগে তারা

কী ধরনের আপেক্ষিক স্বাধীনতা ভোগ করে, সে কথাও বর্ণিত হয়েছে) প্রভৃতি উপাদানের ক্ষেত্রে ভবানীচরণ ঐতিহ্যের অনুসারী। পুরুষের নারীবেশ ধারণে উল্লেখ (cross-dressing) মহাভারত, পুরাণ, কামসূত্র থেকে শুরু করে মধ্যযুগীয় সাহিত্যে বারবার উল্লিখিত হয়েছে নায়ক-নায়িকার মিলনের অনুষঙ্গে পিসি এবং দাসীদের সঙ্গে প্রার্থিত পুরুষকে দেখে নায়িকার মান, নায়ক কর্তৃক তার মানভঙ্গ, দাসীর শরীরে সম্ভোগচিহ্ন দেখে নায়িকার অভিমান—প্রভৃতি বর্ণন স্পষ্টতই বৈষ্ণব সাহিত্যের রাধা-কৃষ্ণের প্রণয়লীলার আদলে আঁকা হয়েছে। অর্থাৎ, প্রাক্-ঔপনিবেশিক কামসাহিত্যের ধারাবাহিকতার যুগোপযোগী 'প্রতিসরণ' (shiftment) এবং 'পুনঃস্থাপন'ই (relocating) ভবানীচরণের *দূতীবিলাস* কাব্যের প্রধান বৈশিষ্ট্য।

## কলির কীর্তি/কেরানিবৃত্তি

জয়ন্ত গোস্বামীর দীর্ঘ পরিশ্রমলব্ধ গবেষণাবই *সমাজচিত্রে উনবিংশ শতাব্দীর বাংলা প্রহসন*-এ প্রায় ৫০৫ টি উনিশ শতকীয় প্রহসনের সংক্ষিপ্ত বর্ণনা বা নাম রয়েছে, তার মধ্যে অন্তত ৩১টির শিরোনামে কোনো না কোনোভাবে কলিযুগের প্রত্যক্ষ উল্লেখ পাওয়া যায়। ভারতীয় পুরাণকল্পনায় কলিযুগের বিবরণ একটি সুপ্রাচীন বিষয় হলেও উনিশ শতকের ঔপনিবেশিক সমাজের একটি পরিচিত ঘরানা হিসেবে সমকালীন সময়কে 'কলিযুগ' হিসেবে বিশেষভাবে চিহ্নিত করার পিছনেও যে বেশ কয়েকটি গুরুত্বপূর্ণ সমাজতাত্ত্বিক কারণ থাকতে পারে এবং ঔপনিবেশিক সমাজমনের এক বিস্তৃত অনালোকিত অংশকে তা প্রকাশ করতে পারে, এই বিষয়টি তাত্ত্বিক আধারে ধরেছেন গবেষক সুমিত সরকার।[১৭] তিনি দেখিয়েছেন ঔপনিবেশিক আধিপত্য, অর্থনৈতিক-রাজনৈতিক ও সাংস্কৃতিক পরিবর্তন, বিশেষত পাশ্চাত্য জ্ঞান-যুক্তি-এনলাইটেনমেন্ট দেশীয় সমাজে যে বিপুল ভাঙাগড়া, উত্থানপতন ও সমাজস্থিতির অদলবদল ঘটায়, তার প্রভাব, প্রতিক্রিয়া ও অভিঘাত সমাজের সব স্তরে সমানভাবে পড়েনি। রামমোহন-বিদ্যাসাগর-বঙ্কিম-কেশবচন্দ্র প্রমুখ তথাকথিত নবজাগরণের লব্ধপ্রতিষ্ঠ প্রতিনিধিরা যদি হন রেনেসাঁস-আলোকপ্রাপ্তির নিরিখে ক্রমঅগ্রগতির প্রতীক, সেক্ষেত্রে 'কলিযুগ' ঠিক উলটো, এখানে সময়ের রৈখিক প্রগতির বদলে চক্রাকার সময়মাত্রার (cyclical time) অধঃপতিত, ক্ষয়িষ্ণু স্তরটির বিবরণই প্রাধান্য পায়। তুলনামূলক high-culture-এর জগতে 'কলিযুগ' একটি হাল্কা ঠাট্টা তামাশার উপাদান হলেও, 'কলিযুগ'-সাহিত্যের লেখকেরা এই যুগটিকে অবক্ষয়ের চরম স্তর হিসেবে চিহ্নিত করেছেন। এই সাহিত্যের সাপেক্ষে নিম্নবর্গীয় intellingentsia-র এক বিস্তৃত জগতের সন্ধান পাওয়া যায়। এ হল এমন এক ধরনের 'নিম্ন মধ্যবিত্ত' জগৎ: অধিকাংশ ক্ষেত্রেই কলকাতা, মফস্বল শহর বা গ্রামের পড়ন্ত উচ্চবর্ণীয় ব্রাহ্মণ পণ্ডিত (এদের traditional literati-ও বলা যায়), সেই সঙ্গে ইংরেজি শিক্ষা অল্পবিস্তর পেয়েও যাঁরা বিশেষ বস্তুগত সাফল্যের মুখ দেখেননি, প্রতিষ্ঠিত-উকিল-ডাক্তার-অধ্যাপক-সাংবাদিক-লেখকদের

চেয়ে অনেকটা নীচে পড়ে-থাকা ভদ্রলোক চাকুরিজীবী স্কুলশিক্ষক এবং সর্বোপরি অফিসের কেরানি—এই অন্তর্বর্তী স্তরের চৈতন্যে কলিযুগ ভাবনা একধরনের প্রভাব ফেলেছিল, তা কলিযুগ সাহিত্যের প্রচলিত টেকস্‌টগুলি পড়লেই বোঝা যায়।[১৮]

কলিযুগ-কল্পনার বিস্তারিত বর্ণনা পাওয়া যায় মহাভারতের বনপর্বে। মার্কণ্ডেয় মুনি যুধিষ্ঠিরকে বলেছেন: সত্য-ত্রেতা-দ্বাপর যুগের পর কলিযুগ আসবে। রাজারা তখন হবে অত্যাচারী, ম্লেচ্ছ। ব্রাহ্মণেরা স্বীয় কর্তব্য, জ্ঞান, আচার বিস্মৃত হয়ে শূদ্রের সেবা করবে; শূদ্রের আর্থিক ক্ষমতা বাড়বে, তারা ব্রাহ্মণদের ধর্মীয় অধিকার কেড়ে নেবার চেষ্টা করবে; মেয়েরা স্বয়ংবরা হবে, স্বামীদের শাসন করবে, বিবিধ যৌন ব্যভিচার দেখা দেবে। অনাবৃষ্টি দুর্ভিক্ষ ইত্যাদির মধ্য দিয়ে প্রাকৃতিক দুর্যোগে কলিযুগের সমাপ্তি ঘটবে, মহাপ্লাবনে পৃথিবী ডুবে যাবে—তারপর বিশাল সমুদ্রের মধ্যে ছোট্ট দ্বীপে বালক নারায়ণের শরীরের ভিতর দেখা দেবে নতুন সত্য যুগের সূচনা। আরম্ভ হবে আর একটি চক্রাবর্ত চতুর্যুগ। আবার অন্যত্র বলা হয়েছে: সম্ভলগ্রামের বিষ্ণুভক্ত ব্রাহ্মণসন্তান কল্কি দুষ্ট রাজাদের দমন করে সত্য যুগের সূচনা করবেন।[১৯] পরবর্তী পুরাণ-উপপুরাণ সমূহেও কলিযুগের নেতিবাচক দিকগুলি ফুটে উঠেছে, বৌদ্ধ ও তান্ত্রিক ভাবধারার সঙ্গে একত্র হয়ে। অর্বাচীন কল্কিপুরাণে কলিযুগের প্রতিভূ বিশাসনপুরের রাজা কলি। কলির সেনাবাহিনীতে নানা ম্লেচ্ছ জাতি ও চণ্ডালরাও সামিল। কীকটপুরের বৌদ্ধদের কল্কি দমন করেন। কলির রাজ্যশাসনে পুরুষরা রমণীদের শাসনাধীন। সব ধরনের তথাকথিত 'অনাচার' দমন করে ব্রাহ্মণদের আচার ও প্রাধান্য এবং কঠোর জাতিভেদ পুনঃপ্রতিষ্ঠা করা, কাম্য নৈতিক আদর্শ হিসেবে অধিকার-ভেদভিত্তিক চতুর্বর্ণের 'সত্যযুগ'কে ফিরিয়ে আনাই বিষ্ণুর অবতার কল্কির উদ্দেশ্য।[২০] উনিশ শতকের দ্বিতীয়ার্ধে যেমন কল্কিপুরাণের বঙ্গানুবাদ ছাপা হয়, তেমনই বিভিন্ন ধরনের লেখায় কলিযুগের প্রত্যক্ষ ও পরোক্ষ কল্পনা প্রকাশিত হতে শুরু করে। এই বইগুলিতে কলিযুগের মূল লক্ষণ: ম্লেচ্ছ রাজা, অধঃপতিত ব্রাহ্মণ, উদ্ধত শূদ্র, মেয়েদের হাতে অতিরিক্ত ক্ষমতা ও মেয়েদের ব্যভিচার, স্বামীকে বশ করে রাখা, যুক্তিবাদের প্রভাবে ধর্মের অবক্ষয়, অর্থগৃধ্নু স্বার্থপর দম্পতির কারণে যৌথ পরিবারের ভাঙন, সর্বোপরি অতি সাধারণ চাকুরিজীবী কেরানিদের ভয়ানক দুরবস্থা। উনিশ শতকের বাংলাদেশে দ্রুত পরিবর্তনের ফলে যেসব সামাজিক বদল ঘটে চলছিল, একধরনের বিশেষ স্তরের সমাজমনের কাছে সেই পরিবর্তনগুলি হয়তো এধরনের সুপরিচিত 'চিহ্ন' সমূহের ভিতর দিয়েই ধরা পড়ছিল। যে নির্দিষ্ট সামাজিক অংশের কথা আগে বলা হয়েছে, নতুন যুগের পরিস্থিতিতে ততটা মানিয়ে-নিতে-না-পারার ফলে তাদের হতাশা, উৎকণ্ঠা, পশ্চাৎপদ রক্ষণশীলতায় আস্থা খুঁজতে চাওয়ার মধ্যেই এই বিশেষ লক্ষণগুলিকে সর্বজনীন করে তোলার ব্যাখ্যা মিলতে পারে। বর্তমান সংকলনের *কলিকুতূহল, সপত্নী নাটক, কেরাণিপুরাণ, ভ্যালারে মোর বাপ*—সবকটি বইতেই উপরোক্ত কলিযুগের লক্ষণগুলি কমবেশি বিদ্যমান।

১৮৬০ সালে প্রকাশিত শ্রীহরিপ্রসাদ মুখোপাধ্যায় রচিত *কলির রাজ্যশাসন* বইতে কলিরাজার প্রভাবে যে ভয়াবহ সামাজিক অনাচার সমূহ সংঘটিত হবে, তার বিস্তারিত বর্ণনা রয়েছে। কলির যোগ্য সহচর এখানে কাম, মোহ, মদ, মাৎসর্য প্রভৃতি রিপু। এমনকি ক্রোধের পত্নী 'দ্বেষ', লোভের পত্নী 'অসন্তোষ'ও এই অভিযানে সামিল। কলির ইচ্ছা তার রাজত্বে প্রবঞ্চনা, দাসকর্তৃক প্রভুহত্যা, কুলীনের বহুবিবাহ, কুলীনকন্যাদের পরপুরুষে আসক্তি, বৈষ্ণবদের মদ্য মাংস ভক্ষণসহ কৃষ্ণনাম গ্রহণের মতো পাপাচার ঘটবে। কিন্তু এই টেকস্‌টে সমকালীনতার অনুপ্রবেশ ঘটেছে অদ্ভুতভাবে। ব্রিটিশ তথা ইউরোপীয় রাজশক্তির প্রভাবেই যে আমাদের নিজস্ব সামাজিক স্থিতিশীলতা নষ্ট হতে বসেছে, সেকথা বোঝাতে লেখক কয়েকটি আশ্চর্য গল্প ব্যবহার করেছেন। স্বয়ং লোভ 'অহিফেন' বা আফিং রূপ ধারণ করে এবং 'মোহ' চরসরূপ ধারণ করে দিগ্বিজয়ে বেরিয়েছে। আর 'কাম' 'মদ' রূপ ধারণ করে কালাপানি পেরিয়ে ব্রিটিশ জাতিরও সর্বনাশ সাধন করেছে :

সুরা কন ক্ষমা কর   এ দাসের দোষ ধর
এ জন্মে সাধিব তব কার্য্য।
আনি দেহ ইস্টিমার   হইয়া সাগর পার
বশ করি আসি সেই রাজ্য।।...
শুনে কলি দেন সায়   আজ্ঞা পেয়ে মদ যায়
উপনীত বিলাত নগরে।
ছুটিল সৌরভ তার   পেয়ে সেই সমাচার
জয়ধ্বনি প্রতি ঘরে ঘরে।।...
চোলে যেতে টলে পদ   হয়ে ভাবে গদগদ
আধ আধ বচনে বচন।
মাতিল যতেক গোরা   যেন নদিয়ার গোরা
নদে ছেড়ে বিলাত গমন।।
পাইয়া সুরার তার   নানাবিধ নাম তার
রাখিলেন ইংরাজ সকল।
ব্রান্ডি আর ওয়াইন   সুধার স্যাম্পেন জিন
যার গন্ধে ক্ষিতি টলমল।।[২১]

স্পষ্টতই 'কলিযুগ' কল্পনাব যে মাত্রা এখানে চিহ্নিত, তাতে ঔপনিবেশিক শাসক গোষ্ঠীকেও অধঃপতিত বর্তমানের ছকে ফেলে দেখানো হয়েছে। নারায়ণ চট্টরাজ প্রণীত *কলিকুতূহল* বইতেও কলির আধিপত্য ও দিগ্বিজয়ের প্রসঙ্গে সমকালীনতাকে গ্রহণ করা হয়েছে। এখানে কলি তার নতুন রাজধানী নির্মাণ করেছেন 'কলিকাতা' তথা কলকাতায়:

এত ভাবি সেই কলি   নিজকার্য্যে সুকৌশলী
ক্লাইব সাহেব বেশ ধরি।

বাণিজ্য করা কপটে সুরধুনীপূর্ব্বতটে
বিরচিল অপূর্ব নগরী।।

এইরূপ মনোহর নির্ম্মাণ করি নগর
কলিকর্ত্তা বলি রাখে নাম।
গুণনিধি কহে সার কলি তব এইবার
পরিপূর্ণ হবে মনস্কাম।।

এই বইতে মহাদেবের কাছ থেকে বরপ্রাপ্ত হয়ে কলি তার অনুচরদের সঙ্গে মন্ত্রণা করেছে। অনুচরেরা যথাক্রমে কন্দর্প, দ্বেষদম্ভ এবং মায়ামোহ। কন্দর্পের প্রভাবে বসন্তের আগমন, কামিনীদিগের কামোদ্ভব ও যুবাগণের বিবেকনাশ ঘটেছে। রমনীগণ কামের প্রভাবে নৈতিকতা বিসর্জন দিয়ে গৃহাভ্যন্তরে অনাচার ঘটাচ্ছে, নিজের দাদার শয্যায় উপগত হচ্ছে:

মদনমদঅলসে / প্রদোষে নিদ্রার রসে/
শয়নে আছি বিরসে / দাদার শয্যায় গো।।...
আছি গৃহ অন্ধকারে / কেবা বল দেখে কারে /
দাদা অবিজ্ঞতসারে /শুতিল তখনি গো।।
বধূভ্রমে দাদা মোরে / চুম্বন করে অধরে /
ধৈর্য্য কি তেজিয়া ধরে / অমনি ছুটিল গো।।

কলির প্রভাবে যুবকগণের বিবেকনাশ অংশে কামের নিম্নাভিমুখী, ধ্বংসাত্মক গতি সম্পর্কে বলা হচ্ছে: পাপালয়ে হয় যদি নারী / তথাপি তাহারে কভু তেজিতে না পারি।। / ...পরলোকে হৈলে দুঃখ কে দেখিবে পরে / এখনতো করি মজা ঘরে কিম্বা পরে।। / আর জন কহে এত ভাব কেন ভাই। / রমণীসঙ্গমে পাপ তাপ কিছু নাই।। / ...যে জন না দেখিয়াছে বেলাতী ষোড়শী। / সেই বলে সুললনা স্বর্গের উর্ব্বশী।।

এখানে ঐতিহ্যগত যুগকল্পনা প্রত্যক্ষ বর্তমানকে আত্মসাৎ করতে চাইছে। কলির সহচর 'দ্বেষ দম্ভ'-র প্রভাবে শাক্ত ও বৈষ্ণবের ভিতর তীব্র দ্বন্দ্বের সূচনা হল। ক্রোধ রিপুর বশবর্তী হয়ে বৈষ্ণব শাক্তকে বলছে: "আমি তন্ত্র শুনিয়াছি ও পণ্ডিত সমাজেও বাস করিয়াছি কিন্তু "মাদারচোত" তন্ত্র কখন শুনি নাই এবং মাদারচোত পণ্ডিতের সহিত কখন বসবাস করি নাই..."। এই স্ল্যাং ব্যবহার এই টেক্সটের পাঠকসমাজ ও পাঠরুচি সম্পর্কে খানিকটা আন্দাজ পেতে সাহায্য করে। সমগ্র মধ্যযুগের বাংলায় শাক্ত-বৈষ্ণবের কলহ একটি প্রচলিত ঘটনা, কিন্তু সমকালের ফ্রেমে সেই ইতিহাসকে ধারণ করা এক ভিন্ন ন্যারেটিভের জন্ম দেয়। কলির অপর দুই সহচর মায়া, মোহ এবার ইউরোপীয় মিশনারি রূপে হিন্দুধর্মকে ধ্বংস করতে উদ্যত হল:

ভারত সাম্রাজ্য পেয়ে মায়ামোহচর।
ভাবে কিসে হবে ধর্মভ্রষ্ট সব নর।।...
এই হেতু দেশে যবে আসে মিসনরী।

আজ্ঞা দেন তা সবারে ভাসাইতে তরী।।...
এই লাগি জানি তারা ভিন্ন অধিকার।
শ্রীরামপুরেতে বাস করিল প্রচার।।...
তাহাদের সমাশ্রয় লয়ে মিসনরী।
আরম্ভিল ধর্ম্মকৃষি মার্শমেন কেরী।।
হাটে মাঠে যীশুবীজ করিতে বপন।
নিযুক্ত হইল যত প্রভুদূতগণ।।

হিন্দু পণ্ডিত ও খ্রিস্টান মিশনারির ধর্মীয় বাগ্‌বিতণ্ডা আঠারো-উনিশ শতকের সামাজিক ইতিহাসের ভগ্নাংশকেই উপস্থাপিত করে। একইভাবে ব্রাহ্ম যুবক ও ব্রাহ্মণ পণ্ডিতের ধর্মকলহও এই টেক্‌স্‌ট-এর প্রত্যক্ষ সমকালকেই হাজির করেছে। তবে *কলিকুতূহল*-এর সবচেয়ে আকর্ষণীয় অংশ 'আদিসুর রাজার বেশে কলির তম্মহিষীতে উপগতি' এবং 'কলি-অংশে বল্লাল সেনের জন্ম এবং কুলমর্য্যাদা সংস্থাপন'। উনিশ শতকের মধ্যভাগেও কৌলিন্যপ্রথার বিষময় পরিণাম বাংলার সমাজে দৃশ্যমান ছিল এবং শিক্ষিত এলিটের একটি প্রধান অংশ এই প্রথার বিরুদ্ধে কলম ধরেছিলেন, বিধবাবিবাহ ও বহুবিবাহের স্বপক্ষে-বিপক্ষে সামাজিক মতামত ও বিতর্কে সরগরম ছিল পত্রপত্রিকা ও ছাপাখানা। সেই সোস্যাল অ্যাক্টিভিজ্‌ম সমাজসংস্কারমূলক অসংখ্য ডিসকোর্সের জন্ম দিয়েছিল। নারায়ণ চট্টরাজের এই বই তথাকথিত এলিট ঘরানার বাইরে থেকেও সেই চলমান 'ডিসকার্সিভ প্র্যাকটিসে' অংশগ্রহণ করেছে। এক্ষেত্রে পুরাণকল্পনা, ইতিহাস, লোকশ্রুতি—সবই মিলেমিশে গিয়েছে বর্তমানের প্রেক্ষিতে। 'কুলীন কন্যাগণের দুর্গতি' এবং 'অকুলীন ব্রাহ্মণদিগের বিড়ম্বনা'-অংশে বল্লাল সেনকে সমালোচনায় বিদ্ধ করা হয়েছে, 'কলির স্ত্রী পুরুষ প্রভৃতির ব্যবহার'-কে বল্লাল সেন প্রবর্তিত কুপ্রথার অবশ্যম্ভাবী ফল হিসেবে দেখানো হয়েছে, আর *কলিকুতূহল*-এর অন্তিম পর্বে 'অথ বিধবাবিবাহের আয়োজন' অংশে:

আবাল বিধবা যারা মরি মরি কত তারা
ক্লেশ সহে পতির বিরহে।
সদা ভাবে হে ঈশ্বর এ যন্ত্রণা ঘোরতর
ঘুচাও নতুবা প্রাণ দহে।।...
বুঝি এই অনুরোধে করুণা কর্ত্তব্যবোধে
তা সবার স্বপক্ষে ঈশ্বর।
বিবাহ দিতে আবার করেছেন অঙ্গীকার
অনুভবে জেনেছি অন্তর।।

এখানে 'ঈশ্বর' আর কেউ নন, স্বয়ং 'করুণাসাগর' ঈশ্বরচন্দ্র বিদ্যাসাগর। ১৮৫৫ সালে প্রকাশিত হয় বিদ্যাসাগর রচিত *বিধবাবিবাহ প্রচলিত হওয়া উচিত কিনা এতদ্বিষয়ক প্রস্তাব* প্রথম ও দ্বিতীয় খণ্ড। ঠিক তার দু'বছর আগে লেখা *কলিকুতূহল* বইতে অখ্যাত লেখক নারায়ণ চট্টরাজ ঈশ্বরচন্দ্র ও বিধবাবিবাহ

আন্দোলনের স্বপক্ষে মত প্রকাশ করছেন। উনিশ শতকের 'পপুলার' সংস্কৃতি হিসেবে 'কলিযুগসাহিত্য' রক্ষণশীলতাকেই সমাজসংরক্ষণের একমাত্র মাপকাঠি ধরে নিয়েছিল—এই ধারণাকে স্বীকার করেও বলতে হয়, সেযুগের পক্ষে বৈপ্লবিক সমাজসংস্কারমূলক কণ্ঠস্বরগুলিকেও এখানে গুরুত্ব সহকারে ঠাঁই দেওয়া হয়েছে। এভাবেই ঐতিহ্যের ধারাবাহিকতা সমকালীনতার চাপে নানাবিধ 'ছেদ'-এর সম্মুখীন হচ্ছে—এখানেই এই টেক্‌স্‌টগুলির গুরুত্ব।

জ্ঞানাঙ্কুর পত্রিকার পৌষ, ১২৮২ বঙ্গাব্দ সংখ্যায় প্রকাশিত হয়েছিল একটি রম্যগদ্য: 'কেরানী মেমোরিয়েল'। সুরলোকে প্রজাপতি ব্রহ্মার এজলাসে জনৈক ব্যারিস্টার বঙ্গীয় কেরানি সম্প্রদায়ের দূরবস্থা বর্ণনা করতে গিয়ে বলেছেন:

> পৃথিবীতে যদি কোন অবসরশূন্য দুর্ভাগ্য জীব থাকে তবে সে বঙ্গীয় কেরানী। ঘর্ম্মাক্ত কলেবরে অর্থোপার্জ্জন করিয়াও যাহার অন্নকষ্ট দূর হয়না—সন্তানগুলিকে মানুষ করিবার জন্য যাহার বিব্রত হইয়া বেড়াইতে হয়—পরিবারের মোটা ভাত, মোটা কাপড় জুটিয়া উঠা যাহার পক্ষে ভার হয়—ঔষধ, পথ্য ও ডাক্তারের দর্শনী অভাবে যাহার পরিবারবর্গের রোগোপশম হয় না—প্রতিবেশিনীর ন্যায় বস্ত্রালঙ্কার হইল না বলিয়া যাহার রমনী শত শত ধিক্কার দিতে থাকে—এমন ব্যক্তি পৃথিবীতে কে আছে? বঙ্গায় কেরাণী।[২২]

কেরানিজগতের দুঃখদুর্দশার বর্ণনা উনিশ শতকের দ্বিতীয়ার্ধের কলিযুগ-কল্পনার একটি কেন্দ্রবিন্দু। কেরানিজীবন নিয়ে রচিত অসংখ্য লেখালেখির মধ্য দিয়ে এই জগতের বেদনা বর্ণনার একটি বিশেষ ধরন প্রতিষ্ঠিত হয়েছিল। 'রামকৃষ্ণ কথামৃতে'ও কামিনী-কাঞ্চন এবং কেরানির চাকরিজীবনের দাসত্বের কথা মিলেমিশে গিয়েছে কলিযুগের অন্যতম লক্ষণ হিসেবেই। যেহেতু স্কুলকলেজ উত্তীর্ণ কমবেশি ইংরেজিশিক্ষিত এক বিপুল 'ভদ্রলোক' শ্রমশক্তি নিয়োজিত হয়েছিল এই পেশায়, তাই কেরানিজীবনের সূত্রে অধঃপতিত 'কলিযুগে' এক বৃহৎ নিম্নবর্গীয় হিন্দু ভদ্রলোকজীবনের অন্তর্বেদনা প্রকাশিত হয়েছে এইসব লেখায়। এই মানুষদের চৈতন্যের জগতে হতাশা, ভয় ও উৎকণ্ঠার কারণ নিছক অর্থনৈতিক নয়, বরং অধস্তন মানসিকতায় সম্পূর্ণ বিজাতীয় পরিবেশে, নতুন কর্মসংস্কৃতির সঙ্গে খাপ খাওয়াতে না পারা, অত্যধিক কাজের চাপ, ঘড়ি-মাপা সময়ের কঠোর শৃঙ্খলে বাঁধা কাজের ধরন, ধনতান্ত্রিক সমাজের নিয়মানুবর্তিতা, সময়ের অনুশাসন, ঊর্ধ্বতন কর্তৃপক্ষের সামনে সর্বদা অবদমিত হবার আশঙ্কা — এগুলিই বড় হয়ে উঠেছে এখানে। সেইসঙ্গে পূর্বের ঢিলেঢালা অনুশাসনবিহীন সময়মাত্রার সঙ্গে নতুন সময়সংস্কৃতির বিরোধও এই কেরানিমনের বেদনার অন্যতম কারণ হয়ে দেখা দিয়েছে।[২৩] পূর্বোক্ত 'কেরানী মেমোরিয়েল' রচনায় বলা হয়েছে:

> ইহাদের আহারের অবকাশ নাই, নিদ্রার অবকাশ নাই। প্রাতঃকালে

> উঠিয়াই স্নানের উদ্যোগ—ক্রমে স্নান, আহারের কথা কি—নাকে মুখে প্রদান মাত্র।... অমনি আপিস অঞ্চলে দৌড়। আপিসে গমন করিয়া নানাবিধ ফরমাইস সরবরাহ করিতে হয়। তাহার উপর আবার... বাজেওয়ালার পদাঘাত, ব্লডিনিগর প্রভৃতি সুধাময় সম্বোধন সহ্য করিতে হয়। রাত্রে বাটী আসিবার সময় মুলতবি কাজের প্যাকেট বগলে করিয়া আনিতে হয়।...

প্রায় সমসাময়িক অন্য একটি নাটকেও কেরানিজীবনের নিয়মানুবর্তিতার জাঁতাকল সম্পর্কে দুই কেরানির কথোপকথন:

> নন্দ। না হে সাহেবটা বড় strict, ১১টা বেজে গেলে যদি অফিসে যাই তাহলে বড় রাগ করে।
>
> হীরা। বলি তুমি ত বড়বাবু তোমার উপরেও জুলুম হয় নাকি?
>
> নন্দ। আমার উপর সেরকম নয়, তবে under clerk-দের check-এ রাখা চাই ত—সেইজন্য attendence register-টা introduce করিছি। ...এতে একটা সুবিধেও আছে—সকলেই ভয় করে।[২৪]

এই বিবরণের প্রায় প্রত্যেকটা দিকই নিপুণভাবে ধরা পড়েছে বর্তমান সংকলনের *কেরানীপুরাণ* বইতে। তবে *কেরানীপুরাণ*-এর অন্তিম অংশে কেরানিজীবনের দুর্দশা থেকে মুক্তির যে দিক্‌নির্দেশ দেওয়া হয়েছে, তার ভিতর জাতীয়তাবাদী বক্তব্যের একটি নির্দিষ্ট প্যাটার্ন বেরিয়ে আসে। লেখকের মতে কেরানিদের দুরবস্থার কারণ মূলত তারা নিজেরাই। তীব্র প্রতিযোগিতার বাজারে বাঙালি জাতির উদ্যমহীন চরিত্রের প্রধানতম বহিঃপ্রকাশ নিছক কেরানিবৃত্তিকেই জীবনের মোক্ষ মনে করা। বিপরীতে কৃষিকার্য, শিল্পস্থাপন—প্রভৃতি সমবেত উদ্যোগে অংশগ্রহণের মাধ্যমেই সমগ্র জাতির দুর্দশামোচনের চাবিকাঠি লুকিয়ে রয়েছে। পূর্বোক্ত 'কেরানী মেমোরিয়েল' রচনাটিতেও 'কেরানি-প্রধান' 'উদ্যমশূন্যতা'কে দোষারোপ করে বলা হয়েছে: 'যতদিন তাহারা স্বাধীন বৃত্তি অবলম্বন করিতে না পারিবে, ততদিনে তাহাদের... পাপের প্রায়শ্চিত্ত হইবে না। ...জাতীয় গৌরব রক্ষায় তাহাদের যত্ন নাই, যে পরিমাণে সেই যত্ন হইবে, সেই পরিমাণে তাহাদের উন্নতি হইবে।' এভাবেই জাতীয়তাবাদী ডিসকোর্সের এক বিশেষ চেহারা প্রকট হচ্ছে এখানে। যে উন্নয়ন-মূলক ডিসকোর্সের ভিতর ঢুকে পড়ছে হতভাগ্য কেরানিজীবন নিয়ে লেখা অখ্যাত রচয়িতাদের 'কলিযুগ'-আখ্যান, বাস্তবতার উপাদান রদবদল ঘটাচ্ছে মিথের শরীরে।

## সপত্নীসমস্যা, দাম্পত্যসংকট, 'কলির বউ হাড়জ্বালানী

উনিশ শতকীয় 'ভদ্রলোক' চৈতন্যে পাশ্চাত্য জ্ঞান-যুক্তি-এনলাইটেনমেন্ট প্রবেশ করেছিল ইউরোপের সঙ্গে হুবহু ঐক্যের ভিত্তিতে নয়। বরং 'পার্থক্যে'র (difference) সাপেক্ষে। পাশ্চাত্য 'আধুনিকতা'র কোন্ কোন্ উপাদান দেশীয় প্রেক্ষিতে কতখানি গ্রহণযোগ্য, কীভাবে গ্রহণযোগ্য, দেশীয় বাস্তবতার সাপেক্ষে

তার কতটা অদলবদল ঘটানো দরকার, কতটাই বা তার কার্যকারিতা—এ সম্পর্কে চুলচেরা বিশ্লেষণ উনিশ শতকের দ্বিতীয়ার্ধের পত্রপত্রিকায় শুরু হয়। বিশেষত জাতীয়তাবাদী ভাবধারার বিকাশের সঙ্গে সঙ্গে এই বিষয়গুলি ক্রমাগত আলোচনার 'ক্ষেত্র' হয়ে ওঠে। এক্ষেত্রে পরাধীন 'জাতি'র চৈতন্যে 'অন্দর'/ 'বাহির' বিভাজনটি (inner domain/outer domain) অত্যন্ত গুরুত্বপূর্ণ হয়ে ওঠে। বাইরের বাস্তব কর্মময় জগতে আমরা ব্রিটিশের পদানত। সেখানে আমাদের 'স্বাধীনতা' নেই। তাই পরাধীন 'জাতি'র আপেক্ষিক 'স্বাধীন ক্ষেত্র' হিসেবে 'গৃহাভ্যন্তর'টি অনেক বেশি গুরুত্ব পেতে থাকে এবং সেই সঙ্গে বাঙালি হিন্দুর পরিবার, দাম্পত্যসম্পর্ক, পরিবারে মা, স্ত্রী, বিশেষত নারীর ভূমিকা নিয়ে নতুনভাবে মতামত গড়ে উঠতে থাকে। 'পরিবার' যদি হয় কাল্পনিক 'জাতিরাষ্ট্রে'র একক, তবে আদর্শ গৃহনির্মাণ-এর (household-family) ধারণাটি হয়ে দাঁড়ায় সবচেয়ে জরুরি ইতিকর্তব্য, কারণ 'গৃহ-দাম্পত্য-অন্দরমহলের' পুনর্গঠন, পুনর্বিন্যাস ও আদর্শ ছাঁচে তার নতুন চেহারাটি তৈরি করে নেবার মধ্যেই রয়েছে আপেক্ষিক স্বরাটত্ব অর্জনের চাবিকাঠি। তাই একদিকে যেমন হিন্দু পরিবারের অভ্যন্তরীণ কুপ্রথাগুলির বিরুদ্ধে লাগাতার কলম চালনার প্রয়োজন দেখা দেয়, তেমনি পরিবারের অন্যতম কেন্দ্র হিসেবে হিন্দু রমণীর চারিত্রিক আদর্শ হয়ে ওঠে এক নতুন 'ডিসকার্সিভ' ক্ষেত্র।[২৫] উনিশ শতকের প্রথমার্ধ থেকেই কৌলীন্য প্রথা, পুরুষের বহুবিবাহ এবং নারীর সাপত্ন্য তথা হিন্দু উচ্চবর্ণীয় পরিবারের সপত্নীসমস্যা নিয়ে সচেতনতা গড়ে ওঠে। ঈশ্বরচন্দ্র বিদ্যাসাগর, অক্ষয়কুমার দত্ত, ভূদেব মুখোপাধ্যায়ের প্রবন্ধ যেমন বিষয়টির গভীরে গিয়ে সচেতনতা গড়ে তোলার চেষ্টা চালায়, তেমনই ১৮৫৪ সালে রামনারায়ণ তর্করত্নের কৌলীন্যপ্রথাবিরোধী *কুলীনকুলসর্বস্ব নাটক* থেকে শুরু করে বিপিনবিহারী সেনগুপ্তর *হিন্দুমহিলা নাটক* (১৮৬৬), রামনারায়ণের *নবনাটব* (১৮৬৬), দীনবন্ধু মিত্রের *জামাইবারিক* (১৮৭২), হরিশচন্দ্র মিত্র-র *সপত্নীকলহ* (১৮৭২), হরচন্দ্র ঘোষের *সপত্নীসরো* (১৮৭১), মনোমোহন বসু-র *প্রণয়পরীক্ষা* (১৮৬৯), এমনকি দামোদর মুখোপাধ্যায়ের *সপত্নী* (১৯০৪) পর্যন্ত অসংখ্য নাটকে কৌলীন্য ও সপত্নী-সমস্যাকে চিত্রায়িত করা হয়েছে। তবে এক্ষেত্রে গোড়ার দিকের রচনা হিসেবে তারকচন্দ্র চূড়ামণি-র *সপত্নী নাটক*-এর (১৮৫৮) ঐতিহাসিক গুরুত্ব অসীম। এই নাটকে তিন বিবাহিতা অথচ স্বামীসঙ্গবঞ্চিতা কুলীন কন্যা কাদম্বিনী, নিতম্বিনী ও চঞ্চলার কথোপকথন থেকে জানা যায় ভূধর প্রথম স্ত্রী সৌদামিনী থাকা সত্ত্বেও দ্বিতীয় বিবাহের উদ্যোগ নিচ্ছেন। সৌদামিনী সন্তানহীন, তদুপরি ভূধরের মা ও বোন মনে করে সৌদামিনীর প্রতি ভূধরের আকর্ষণ ও আনুগত্য দূর করা দরকার, তাই তারা উদ্যোগ নেয় ভূধরের দ্বিতীয় বিবাহের। উপরোক্ত অন্যান্য নাটকগুলির মতোই এখানেও স্বামীর দ্বিতীয় বিবাহের আয়োজনে স্ত্রী সৌদামিনী মানসিক যন্ত্রণায় ভেঙে পড়ে। নাটকের শেষে সে আত্মহত্যার ব্যর্থ চেষ্টা করে। কুচক্রী শাশুড়ি তাকে পারিবারিক গুরুদেব রসিককৃষ্ণ গোস্বামীর কাছে পাঠায় গুরুদেবের শারীরিক আসঙ্গলিপ্সা চরিতার্থ

করার জন্য। এই সবকটি নাটকেই স্বামীর ভালোবাসা, যত্ন, তার উপর আধিপত্যের মাত্রা, নিজের সন্তানদের অধিকারের সীমা ইত্যাদিকে কেন্দ্র করেই সপত্নীরা কলহপরায়ণ হয়ে উঠেছে ও এর ফলে গোটা পরিবারই প্রভাবিত হয়েছে। *নবনাটক*-এর দ্বিতীয় পক্ষের স্ত্রী চন্দ্রকলা স্বামীর প্রতি কোনো পৃথক ভালোবাসা, মমতা বা শ্রদ্ধা পোষণ করে না, কেবল নিঃসপত্ন অধিকারের সাপেক্ষেই স্বামীর মূল্য নির্ধারণ করে সে:

পুরুষ পরশমণি সত্যি দিদি বটে,
পরশে কাঞ্চন তার তাও লোকে রটে।
কিন্তু সে পরশ যদি অন্যে গে পরশে,
অমনি পুরুষ হয়ে সে পরশ বসে।...
কদাচ কটাক্ষ পাতে অন্যে যার নাই,
সহস্র বদনে দিদি তার গুণ গাই।
কানা, খোঁড়া, কুঁজো, অন্ধ, হয় বা বধির,
অথবা নির্ধন কিম্বা কুৎসিত শরীর।
অন্য নারী পিশাচীতে যে আবিষ্ট নয়,
তাহার রমণী ধন্য সর্বলোকে কয়।[২৬]

*প্রণয়পরীক্ষা* নাটকেও সপত্নীর প্রতি বড় বউ মহামায়া ঈর্ষাপরায়ণ। সে বলে:

> আমরা দু সতীনে যেন তৌলে উঠবো, আর তার মন যেন তার কাঁটা হবে, সেই কাঁটা যদি আমার দিকে ঝোঁকে, তবে সব বজায় থাকবে; যদি সমান থাকে, তাতেও থাকবে, আর যদি ছোট বৌর দিকে ঝোঁকে, তবে সব মরবে।[২৭]

কিন্তু অচিরেই হিন্দু পরিবার, গৃহস্থালি, গৃহের অভ্যন্তরে স্ত্রীর কর্তব্য, স্বামী-স্ত্রীর সম্বন্ধ, পরিবারে মায়ের অবস্থান সংক্রান্ত এক নতুন 'ডিসকার্সিভ' আদর্শের জন্ম হয়। অর্থাৎ প্রচলিত হিন্দু পরিবারের অভ্যন্তরের অপকৃষ্ট রুচি, 'অনাধুনিক' রীতিনীতির স্থলে এক নব্য 'আধুনিক' আদর্শায়নের প্রক্রিয়া সূচিত হয়। অন্ত্য-উনিশ শতকের এই লেখালেখিতে যেন অনেক ক্ষেত্রেই প্রাচীন হিন্দু ঐতিহ্যকেই নবকলেবরে 'আধুনিক' পরিবারের অভ্যন্তরীণ কাঠামোয় প্রতিস্থাপিত করার প্রয়াস দেখা যায়, কিন্তু খুঁটিয়ে লক্ষ করলেই বোঝা যাবে এ নিছক ঐতিহ্যের পুনরাবিষ্কার নয়, বরং আমাদের সম্পূর্ণ পৃথক এক নিজস্ব 'আধুনিকতা'র সাপেক্ষে ঐতিহ্যের পুনর্নির্মাণ। স্বামী-স্ত্রী যে পরস্পরের পরিপূরক, তাদের সম্বন্ধ যে দৈনন্দিন দেনাপাওনার চেয়েও অনেক বেশি গভীর আধ্যাত্মিকতায় মণ্ডিত, পরিবারের সুখশান্তির জন্য যে রমণীর ভূমিকাই সবচেয়ে বড়—এহেন তাত্ত্বিক কাঠামো নতুনভাবে নির্মিত হতে শুরু করে। তথাকথিত 'পশ্চাৎপদতা' ঘুচিয়ে এ যেন এক নতুন কল্প-ঐতিহ্যের পুনঃস্থাপন, যার সাপেক্ষে আমাদের 'আধুনিকতা'র সম্পূর্ণ পৃথক অ-ইউরোপীয় নিজস্বতার ক্ষেত্রটিকে চেনা যায়।[২৮] শুধু তাই নয়, আদর্শ গৃহিণীর কর্তব্য সংক্রান্ত নব্য ডিসকোর্সের মধ্য দিয়ে উনিশ শতকীয়

পুরুষতন্ত্র আসলে নিজস্ব রক্ষণশীলতাকেই নবকলেবরে রীতিমতো 'লিঙ্গাত্মক' দৃষ্টিকোণ থেকে দৃঢ়মূল করে তোলে। *গৃহলক্ষ্মী* (১৮৮৪) অথবা জয়কৃষ্ণ মৈত্র রচিত *রমণীর কর্তব্য* (১৮৯০) জাতীয় অসংখ্য বইপত্র এই নব্য পুরুষতান্ত্রিক জাতীয়তাবাদকেই প্রতিষ্ঠিত করতে চায়।[২৯] ১৮৭৬ সালে প্রকাশিত, ভোলানাথ মুখোপাধ্যায়ের *ভ্যালারে মোর বাপ* প্রহসনটি সেই পুরুষতান্ত্রিক জাতীয়তাবাদের একটি সুলভ বাজারচলতি চটুল রূপ, যেখানে অতিরিক্ত স্ত্রীবশ্যতা পুরুষকে কীভাবে নির্বীর্য করে তোলে, তার একটি রং-চড়ানো চালু প্যাটার্ন অঙ্কিত হয়েছে। সমকালীন দুটি প্রবন্ধের প্রাসঙ্গিক উল্লেখ প্রহসনটির অন্তর্গত চরিত্র বুঝতে সাহায্য করবে। ১৮৯৪ খিস্টাব্দে *বামাবোধিনী* পত্রিকায় প্রকাশিত একটি লেখায় সন্তানের জীবনে মায়ের ভূমিকা সম্পর্কে বলা হয়েছে:

> ভগবানের প্রকৃতিরূপা, সন্তানের সাক্ষাতে সাক্ষাৎ ঈশ্বরী মাতৃদেবীর প্রতি ভক্তি ও উপাসনায় সন্তান যে মোক্ষলাভের অধিকারী হয়, সে কথা...বুঝিতে ...পারিলে, মাতৃভক্তির খনি, আর্য্যভূমি ভারতবর্ষ আজি ভক্তিহীন সন্তানদিগের জন্য মরুভূমিপ্রায় হইত না।... যে দেশে সন্তানের হৃদয়ে মাতৃভক্তি আছে, সে দেশে স্বর্গের চিত্র আছে। যে মানব প্রকৃত মুক্তির আকাঙ্ক্ষী, সে আগে মাতৃভক্ত হউক; সে যাহা চাহে তাহাই পাইবে।... এমনও দেখা যায় যে স্বার্থপরতাতেই হউক বা আর যাহাতেই হউক, স্বামী-স্ত্রীর হৃদয় বিচ্ছিন্ন হইয়াছে, এমনও দেখা যায় প্রাপ্ত বয়সে পুত্রকন্যা, ধন মান, বিদ্যা বুদ্ধি, সুখ সম্পদের মোহে পড়িয়া জীবনের দেবতা মাতা পিতাকে বিস্মৃতি-স্রোতে ভাসাইয়া দিয়াছে। কিন্তু মানবের এমন কোনও অবস্থা নাই, মানব-জগতে এমন কোনও অপরাধ নাই যে তাহা দ্বারা মাতৃস্নেহ পরাস্ত হইতে পারে—...ভগবান বলিয়া ডাকিলে যাহার হৃদয় শুষ্ক থাকে, 'মা' বলিয়া ডাকিলে তাহার হৃদয়ও ভিজিয়া যায়।... তবে এ কথা কুসন্তানের জন্য নহে।[৩০]

ঐ একই পত্রিকার ১৮৬৯ সালে প্রকাশিত অপর একটি রচনায় আদর্শ স্ত্রীর গুণাবলি কেমন হওয়া উচিত সে সম্পর্কে বলা হয়েছে:

> স্বামীর গুণে বা দোষে যেমন অনেক পত্নী ভালো বা মন্দ হয়, আবার পত্নী হইতেও অনেক স্বামীর স্বভাব ভালো বা মন্দ হইয়া থাকে।...ভারতবর্ষের নারীগণ যে এত হীনবল ও দুরবস্থাপন্ন, অনেক স্থলে স্বামীদের উপরে ইহাদেরও অতুল প্রভাব। শান্ত প্রকৃতি ভার্য্যার গুণে কত পতি শান্তভাবে বহু পরিবারের সহিত কালযাপন করিতেছেন এবং দুরন্ত ভার্য্যার দোষে কত স্বামীও হিংসা দ্বেষপরায়ণ হইয়া ভ্রাতৃবিচ্ছেদ, পিতামাতার সহিত কলহ বিবাদ করিতেছেন ইহা কে না দেখিতে পান? দুঃখের বিষয়, আমাদিগের স্ত্রীলোকদিগের ভীরুতা, স্বার্থপরতা, কুসংস্কার ইত্যাদি দোষে স্বামীদিগের প্রকৃতি দূষিত হইতেছে এবং তাহাতে সমুদয় সমাজের

> বহুতর অনিষ্ট হইতেছে। বিদ্যাবতী ও সদ্‌গুণান্বিতা স্ত্রীলোকের সংখ্যা যত অধিক হইবে, ততই তাহাদের দৃষ্টান্তে পরিবার সকল বিশুদ্ধ ও সুখী হইবে।[৩১]

*ভ্যালারে মোর বাপ প্রহসনে* নায়ক কলিরকাপ স্ত্রীর বিজয়কালীর এতদুর বশ্যতা স্বীকার করে যে নিজের বাড়িঘর স্ত্রীকে লিখে দেয়, বৃদ্ধা মাতাকে বাড়ি থেকে তাড়িয়ে দেয়, এমনকি ভেড়ার পোশাক পরে নিজের স্ত্রৈণতা প্রতিষ্ঠিত করে। শেষ দৃশ্যে ভগ্নীপতি বরেন্দ্রবাবুর উক্তিতে যেভাবে ভর্ৎসিত হয় কলীরকাপ: "লেখাপড়া যা শিখেছিলে, তা তোমার ভস্মে ঘি ঢালা হয়েচে। কেবল টাকা উপায় কোল্লেই যে মনুষ্য নামের যোগ্য হয় এমত বোধ করো না।... স্ত্রৈণতাটিও বড় সহজ বিষয় নহে। দেখ, এক স্ত্রৈণতার জন্য তুমি যে মহাপাতক কোরেচ, পৃথিবীতে তাহাপেক্ষা আর কি পাপ আছে বল? জন্মভূমিকে পণ্ডিতেরা স্বর্গের গরিয়সী বলেন, আর জননীর তুলনা তাহারা কিছুরই সহিত দিতে পারেন নাই—"

—স্বল্পখ্যাত প্রহসনের চরিত্রের উক্তি, পূর্বোক্ত প্রবন্ধের যুক্তিক্রমের সঙ্গে যখন হুবহু মিলে যায়, তখন বোঝা যায়, এই দুই ধারাই আসলে একটাই 'ডিসকার্সিভ প্র্যাক্‌টিস'-এর অন্তর্গত। ১৮৬৪ সালে প্রকাশিত এক অখ্যাত প্রহসনেও স্ত্রীবশ্য স্বামীকে একইভাবে ধিক্কৃত করা হয়েছে:

ধিক্ ধিক্ শত ধিক্ এমন বেটায়।
আপনি থাকিতে মাতা ভিক্ষা করে খায়।।
মাগ ছেলে নিয়ে আপনি থাকে সুখে।
মাতা ঠাকুরাণী হোতা মরিতেছে দুঃখে।।
পরকালে নিতে হবে এ পাপের ভার।
নরকে পড়িয়া তখন হবে ছারখার।।...
সমাপ্ত হইল এই রসের কাহিনী।
তাই বলি কলির বউ বড় হাড়জ্বালানী।।[৩২]

*নব্য জাতীয়তাবাদের* উপযোগী সবল 'পৌরুষে'র (masculinity) অনুসন্ধান ও বন্দনাই এই টেকস্‌টেও প্রকট হয়েছে। এই সংকলনের সবকটি টেকস্‌টই এভাবেই উনিশ শতকীয় 'আধুনিকতা'র নিজস্ব চরিত্রটি 'গণপরিসরে' ঠিক কীধরনের চেহারা নিয়েছিল তার বিভিন্ন খণ্ডাংশকে প্রকাশিত করে। ঐতিহ্যের পুনর্নবীকরণ, প্রাক্-আধুনিক আদর্শ ও ভাবের ধারাবাহিকতা কীভাবে এক জটিল প্রক্রিয়ায় পাশ্চাত্য আধুনিকতার সংস্পর্শে এসে 'ছেদ' ও পুনঃস্থাপনের প্রক্রিয়াটি সূচিত করে তার ভগ্নাংশের পরিচয় এই টেক্‌স্‌টগুলি।। উচ্চকোটির তথাকথিত শিষ্ট সাহিত্যের সমান্তরাল প্রকাশনা হিসেবে এধরনের অসংখ্য টেক্‌স্‌ট দৈনন্দিন বাস্তবতার নিরিখে উনিশ শতকীয় চৈতন্যের গণচরিত্রকে ধারণ করে আছে। আজকের পাঠকের কাছে, এর ঐতিহাসিক ও রাজনৈতিক চরিত্রটি, অন্তত এদিক থেকেই গুরুত্বপূর্ণ হয়ে উঠতে পারে।

**অর্ণব সাহা**

**কলকাতা বইমেলা ২০১০**

## উল্লেখপঞ্জি

১. বড়বাজার, *কমলাকান্তের দপ্তর*; বঙ্কিমচন্দ্র চট্টোপাধ্যায়, সম্পা. ক্ষেত্র গুপ্ত, কলকাতা, ১৯৯২, পৃ.৪৬

২. এই নিম্নবর্গের সাহিত্য সম্পর্কে তাত্ত্বিক আলোচনার জন্য দ্রষ্টব্য : The High Enlight enment and the Low-life of Literature in Pre-Revolutionary France; Robert Darnton; *Past and Present* 51, May 1971

৩. অপেক্ষাকৃত বিস্তারিত আলোচনার জন্য দ্র. উনিশ শতকের আদিরসাত্মক বই; অর্ণব সাহা; *পর্নোটোপিয়া*; অবভাস, ২০০৮; পৃ.৯-পৃ.৪১

৪. দ্র. The Modern Babu and the Metropolis : Reassessing Early Bengali Narra tive Prose (1821-1862); Hans Harder; *India's Literary History : Essays on the Nineteenth Century;* ed. Stuart Blackburn & Basudha Dalmia, New Delhi, 2004; p.392-p.394

৫. দ্র. *Politics of the Possible : Essays on Gender, History, Narratives, colonial English;* Kumkum Sangari; London, 2002; p.xiii

৬. দ্র: *বাৎসায়নের কামসূত্র*, 'দূতীকর্মণী' অধ্যায়, অনু: গঙ্গাচরণ বেদান্ত বিদ্যাসাগর, সম্পা: ত্রিদিবনাথ রায়, কলকাতা, ১৯৮৬, পৃ. ২৭৪-২৭৫

৭. *উজ্জ্বলনীলমণি*, রূপ গোস্বামী, সম্পা: শ্রীহীরেন্দ্রনারায়ণ মুখোপাধ্যায়, কলকাতা, ১৩৭২ বঙ্গাব্দ, পৃ.১৮-২০

৮. *কলিকাতা কমলালয়*, ভবানীচরণ বন্দোপাধ্যায়, *দুষ্প্রাপ্য সাহিত্য সংগ্রহ*, খণ্ড-১, সম্পা: কাঞ্চন বসু, কলকাতা, ১৯৯৭, পৃ.৭২

৯. *উজ্জ্বলনীলমণি*, রূপ গোস্বামী; পূর্বোক্ত। এর 'নায়কভেদ' অংশে 'নায়কে'র গুণাবলীর তালিকা: 'সুরম্য, মধুর, সর্বসুলক্ষণাক্রান্ত, বলিষ্ঠ, নবযৌবনান্বিত, সুবক্তা, প্রিয়ভাষী, বুদ্ধিমান, সুপণ্ডিত, প্রতিভান্বিত, বিদগ্ধ, চতুর, সুখী, কৃতজ্ঞ, দক্ষিণ, প্রেমবশ্য, গম্ভীর, বরীয়াণ, কীর্তিমান, নারীজনমনোহারী, নিত্যনতুন, অতুল্য কেলিসৌন্দর্যবিশিষ্ট ও বংশীনিক্কণকারী বা সুমধুর সুরশিল্পী। পরিশেষে মন্তব্য: 'এই সকল মাধুর্যগুণের অধিকারীই সুযোগ্য নায়ক ও মধুর রসাস্বাদনের শ্রেষ্ঠ আধার বা অবলম্বন'।

১০. *বাংলা সাহিত্যের ইতিবৃত্ত*, ২য় খণ্ড, অসিতকুমার বন্দোপাধ্যায়, কলকাতা ১৯৯৬, পৃ. ২৬১-২৬৩

১১. *উজ্জ্বলনীলমণি*, রূপ গোস্বামী; পূর্বোক্ত সংস্করণ, পৃ.৪

১২. দ্র: *অশ্রুত কণ্ঠস্বর*, সুমন্ত বন্দোপাধ্যায়, কলকাতা, ২০০২, পৃ. ২২

১৩. দ্র: *সাহিত্যদর্পণ*; শ্রীবিশ্বনাথ কবিরাজ প্রণীত, সম্পাদনা ও বঙ্গানুবাদ: শ্রীবিমলাকান্ত মুখোপাধ্যায়, কলকাতা, ১৩৮৬, পৃ. ১৭৮

১৪. দ্র: Hindoo Female Education; P. Chapman; London, 1893, p.28; উদ্ধৃত; *The Changing Role of Women in Bengal* (1949-1905); Meredith borthwick, Princeton, 1984, p.18

১৫. ধনী লোক সন্তানলাভে বঞ্চিত কেন? ; চিকিৎসা সম্মিলনী, ১৮৮৬; উদ্ধৃত;

*সাময়িকী*, (প্রথম খণ্ড), সম্পা. প্রদীপ বসু, কলকাতা, ১৯৯৮ পৃ.২০৮
১৬. দ্র. অন্নদামঙ্গল; *ভারতচন্দ্র রচনাসমগ্র*, সম্পা. ড. ক্ষেত্র গুপ্ত, ড. বিষ্ণু বসু, কলকাতা, ১৯৭৪, পৃ.২৩৮
১৭. এই বিষয়ে পথিকৃৎ গবেষণা : Renaissance and Kaliyuga: Time, Myth and History in Colonial Bengal; Sumit Sarkar; *Writing Social History*, New Delhi, 1997 p.186-p.215; Colonial Times: Clocks & Kali-yuga; Sumit Sarkar; *Beyond Nationalist Frames: Relocating Postmodernism, Hindutwa, History*, New Delhi, 2002; p.10-p.37; এছাড়াও অষ্ট্যউনিশ শতকে নব্য হিন্দু ভক্তিবাদের উত্থান ও কলিযুগ ভাবনার প্রত্যক্ষ যোগ বিষয়ে তাঁর অসামান্য গবেষণা: *কলিযুগ চাকরি ভক্তি : রামকৃষ্ণ ও তাঁর সময়*; সুমিত সরকার, অনুবাদ : দেবব্রত পালধি; কলকাতা, ২০০২
১৮. সুমিত সরকার এই কলিযুগ কল্পনাকে সংজ্ঞায়িত করেছেন এইভাবে; "Kaliyuga... became a language for expressing the anguish, frustration and resentments of less successful educated men of the higher castes. It offers an entry point into a partially distinct 'lower middle class' world, ideal-typically embodied in the declining traditional rural literati and the city clerk (kerani)... the tonalities of kaliyuga, however, could appear at times also to the high bhadralok in their darker moods, for colonial domination kept the self-image of the successful enterprising male always fragile, unstable, open to racist humiliation." দ্র. Renaissance and kaliyuga; Sumit Sarkar, পূর্বোক্ত, *Writing Social History*; p.191
১৯. কালীপ্রসন্ন সিংহ অনূদিত *মহাভারত*, পশ্চিমবঙ্গ নিরক্ষরতা দূরীকরণ সমিতি, কলকাতা, ১৯৭৪; এর ২য় খণ্ডের 'বনপর্বে'র 'মার্কণ্ডেয় সমস্যা' অধ্যায়ে কলিযুগ কল্পনার বিবরণ রয়েছে। পৃ. ১৮৭-পৃ.১৯০
২০. *কল্কিপুরাণ*, কালীপ্রসন্ন বিদ্যারত্ন অনূদিত; ১০ম সংস্করণ, কলকাতা, ১৯৬২
২১. *কলির রাজ্যশাসন*; শ্রীহরিপ্রসাদ মুখোপাধ্যায় প্রণীত, কলিকাতা, চাঁপাতলা বাঙ্গলা যন্ত্রে মুদ্রিত; সন ১২৬৭ সাল, পৃ. ৩২
২২. কেরানী মেমোরিয়েল, লেখকের নাম নেই; *জ্ঞানাঙ্কুর*, পৌষ ১২৮২, পৃ. ৬৮-পৃ.৭৫
২৩. কেরানিজীবনের অন্দরমহল নিয়ে একটি বিস্তৃত গবেষণায় ধরা পড়েছে এই নিম্নবর্গীয় জীবনের বেদনার স্বরূপ: 'Subaltern location succinctly describes their bureaucratic status and their social standing. The Bengali clerks in colonial administration had to suffer racial discrimination in recruitment, pay promotion even in seating arrangment within office. Along with this there was a good measure of bureaucratic domination by British office mastars. There was no scope for job satisfaction as it was a routine work of low skill. All these gave rise to a collective sense of negative social esteem–deprived, dominated, even humiliated.' দ্র. *Colonial Clerks: A Social History of Deprivation and Domination*; Dalia Chakrabarti, Kolkata, 2005, p.xiii২৩.
২৪. *কেরানিচরিত*; প্রাণকৃষ্ণ গঙ্গোপাধ্যায়, কলকাতা, ১৮৮৫, পৃ. ১৩

২৫. দ্র. The Nation and Its women; Partha Chatterjee; *The Nation and Its Fragments: Colonial and Postcolonial Histories*; New Delhi, 1999. p.116-p.134

২৬. *নবনাটক*; রামনারায়ণ তর্করত্ন, ১৮৬৬; উদ্ধৃত; *সমাজসংস্কার আন্দোলন ও বাংলা নাটক*, (১৮৫৪-১৮৭৬); গোলাম মুরশিদ, ঢাকা, ১৯৮৪, পৃ.১৯৩-পৃ.১৯৪

২৭. *প্রণয়পরীক্ষা*, মনোমোহন বসু; ১৮৬৯; উদ্ধৃত; পূর্বোক্ত; গোলাম মুরশিদ; পৃ. ১৯২

২৮. উনিশ শতকীয় বাঙালি হিন্দু 'আধুনিকতা'র এই নিজস্ব চেহারাটি নিয়ে গুরুত্বপূর্ণ বেশ কয়েকটি গবেষণার ভিতর উল্লেখযোগ্য: আমাদের আধুনিকতা; পার্থ চট্টোপাধ্যায়; *ইতিহাসের উত্তরাধিকার*, কলকাতা, ২০০০, পৃ. ১৭১-১৮৬; Postcoloniality and the Artifice of History; Dipesh Chakrabarty; *Provincializing Europe: Postcolonial Thought and Historical Difference, New Delhi, 2001, p.27-p.46*

২৯. দ্র. The Virtuous wife and the well ordered Home: The Re-Conceptualization of Bengali women and their worlds; Judith Walsh; *Mind, Body and Society: Life and Mentality in Colonial Bengal, ed. Rajat Kanta Ray, New Delhi 1995, P. 331-359.*

৩০. দ্র. মাতৃভক্তি ও মাতৃ-উপাসনায় সন্তানের মুক্তি, বামাবোধিনী পত্রিকা, ভাদ্র-আশ্বিন, ১৩০১ বঙ্গাব্দ। উদ্ধৃত; *সাময়িকী* (২য় খণ্ড), সম্পা. প্রদীপ বসু, কলকাতা ২০০৯, পৃ. ১৯১-পৃ. ১৯৩

৩১. দ্র. স্বামীর উপর স্ত্রীর প্রভাব; বামাবোধিনী পত্রিকা, ফাল্গুন ১২৭৬ বঙ্গাব্দ, উদ্ধৃত; *সাময়িকী*, পূর্বোক্ত, পৃ. ২৯৪

৩২. *হাড়জ্বালানী*; শ্রীযুক্ত গোলাম হোসেন কর্তৃক প্রণীত, কলকাতা, গরাণহাটা স্ট্রীটে ৯২ নং ভবনে এ্যাঙ্গলো ইণ্ডিয়ান ইউনিয়ন যন্ত্রে মুদ্রিত, সন ১২৭১ সাল। পৃ.১৫

শ্রীশ্রীজগদীশ্বর।

শরণং।

# দূতী বিলাস

নামক কাব্য

শ্রীভবানীচরণ বন্দ্যোপাধ্যায়

কর্ত্তৃক

"সুকোমল পয়ারাদি নানাছন্দ রচিত…

আদিরস ভক্তিরস ঘটিত…সুরসিক রসদায়ক পুস্তক"।

---

১৮২৫

দূতীবিলাসের আখ্যাপত্রের অনুলিপি

# দূতীবিলাস

ভবানীচরণ বন্দ্যোপাধ্যায়

আখ্যাপত্রে প্রাপ্ত বিবরণ

শ্রী শ্রী জগদীশ্বর শরণং 'দূতীবিলাস' নামক কাব্য।
ভবানী চরণ বন্দ্যোপাধ্যায় কর্ত্তৃক
আদি রস ও ভক্তি রস ঘটিত পিযূষ প্রবন্ধে পয়ারাদি
নানাবিধ ছন্দে
বিরচিত হইল।
ইদানীং শ্রীরসিকলাল চন্দ্রের আদেশ অনুসারে
কলিকাতা, গরাণহাটা ষ্ট্রীটে, ৯৩ নং ভবনে
অ্যাংলো ইন্ডিয়ান যন্ত্রে।
শকাব্দ ১৭৮২
মূল্য ৬ আনা, ছয় আনা

## শ্রীশ্রী দুর্গা
শরণং।

### ।। অথ গণেশ বন্দনা।।

গণেশ গিরীশ সুত গজেন্দ্র বদন
লম্বোদর বিঘ্নহর বিশ্বাদি কারণ
শরণ লইনু প্রভু তোমার চরণে।
দয়াময় দয়া কর দীন হীন জনে।।

### ।। সূর্য্য বন্দনা।।

ভাস্কর কর তব তমোহর অতি।
তামস মানস মম কর অবগতি।।
তিমিরারি চিত্তের তিমির কর নাশ।
মলিন মনেতে প্রভু কর আসি বাস।।

### ।। দুর্গা বন্দনা।।

দুর্গে তব দুর্গা নাম দুর্গাঙ্কুর নাশি
দুর্গ হরা হৈমবতী হর দুর্গরাশি।।
তুমি শক্তি তোমা ভক্তি বিনা মুক্তি নহে।
ত্বমেকাদ্যা মহাবিদ্যা বেদে বিদ্যা কহে।।

### ।। শিব বন্দনা।।

শিবের শিবদ শিব অশিব নাশক।
ভীষণ ভাষণ যম ভয় নিবারক।
শান্তমূর্তি শান্তভাব শান্ত তব গুণ।
সংহার সময়ে গুণ সংহারে নিপুণ।।

### ।। বিষ্ণু বন্দনা।।

বিশ্বধর বিষ্ণু বিশ্বময় বিশ্ব পাল।
বিশ্ব ব্যাপি বিশ্বকর তব মায়া জাল।।
মায়াতে মোহিত বিধি পুরাণ বচন।
পাঁচে এক ভাব ভনে ভবানীচরণ।।

### ।। মহাকবিকে নমস্কার।।

নলিনজ পুলিনজ বাল্মীকজ কবি।
তথা কবিকুল মান্য যথা মান্যরবি।।
কবিগুরু পাদপদ্মে কোটি কোটি মতি।
ভবানীচরণ করে করিয়া বিনতি।।

### ।। সরস্বতী বন্দনা।।

সতী সত্যা সরস্বতী, স্বচ্ছশ্বেত রূপবতী,
বাণী বীণা বাদ বিনোদিনী।
শারদা সুসিতাম্বরা, শিশু শশী খণ্ড ধরা,
মহাবিদ্যা বিদ্যা বিধায়িনী।।
সিত সরসী জামনা, স্মিত সুখী সুবদনা,
ভগবতী ভব ভয় হরা।
সুমুক্তা মণ্ডিত গলা, মনোহর কণ্ঠকলা,
লেখনী লিখিত ধৃত করা।।
কুচভর নতকায়া কমলা সপত্নী মায়া,
মহেশা সুরেন্দ্র সেবিতা।
বেদাগম নিগমাদি, তন্ত্রমন্ত্র যন্ত্রবাদি,

ধীর জপগণ আরাধিতা।।
বর প্রদা বাগ্‌দেবী, ত্বদীয় চরণ সেবি,
মহাকবি বিধি বেদব্যাস।
অন্য আর কবি যত, বর্ণিয়াছে শত শত,
পুরায়েছে মনো অভিলাষ।।
ভবানীচরণ দীনে, কৃপাময়ী কৃপাহীনে,
কিঞ্চিৎ করুণা কর পাত।
এই গ্রন্থ রচিবারে, অকৃতী মা যেন পারে,
করি পাদপদ্মে প্রণিপাত।।

**।। গ্রন্থের সূচনা।।**

নিবেদন শুন সব রসিক সুজন।
যে কারণে এই গ্রন্থ হইল রচন।।
কলিকাতা নগরস্থ নিমাঞিচরণ।
মল্লিক উপাধি তিনি প্রতাপে রাবণ।।
কীর্ত্তির তুলনা তুল্য পাওয়া নাহি যায়।
মৃত্যু কীর্ত্তি ঘোষে লোকে ভীষ্ম মৃত্যু প্রায়।।
আট পুত্র তাঁহার সকলে গুণবান।
এক্ষণে তাঁহার সাত জন বর্ত্তমান।।
তার মধ্যে সপ্তম স্বরূপচন্দ্র নাম।
দেব গুরু দ্বিজে ভক্তি অতি কৃপাবান।।
ধনী গুণী মানী লোক মান্য করে মানে।
এক দিন সেই জন বসিয়া বাগানে।।
বহুতর বিজ্ঞবর লয়ে গুণিসব।
করিতেছিলেন নানা আনন্দ উৎসব।।
নানা রস রাগরঙ্গে প্রসঙ্গ উঠিল।
মুদ্রাক্ষরে বহুগ্রন্থ প্রকাশ হইল।।
কিন্তু আদিরস কাব্য দেখিতে না পাই।
যে দেখি ভারত কৃত নব্য কিছু নাই।।
এখন কতক নব্য নায়ক মজিয়া।
করে কত রস নানা নায়ক লইয়া।।
সে রস বর্ণিলে ভাল গ্রন্থ এক হয়।
তাহারা কুকর্ম্ম ত্যজে ইথে সুখোদয়।।

সভাস্থ সকলে বলে তাঁহার নিকটে।
এই মত গ্রন্থ করা যুক্তিসিদ্ধ বটে।।
অনন্তর কহিলেন বিজ্ঞ বিচক্ষণ।
ব্যক্তি কোথা পাব গ্রন্থ করিবে রচন।।
কেহ পরে কহিলেন তাঁহার কথায়।
ভবানীচরণ নাম বন্দ্যো উপাধ্যায়।।
সমাচার চন্দ্রিকা আকর তাঁরে জানি।
তাঁহা হইতে হইবেক এই অনুমানি।।
সকলের সহ তিনি করিয়া মন্ত্রণা।
আদেশ দিলেন গ্রন্থ করিতে রচনা।।
তাঁহার বিনয় বাক্য স্বীকার করিয়া।
কি ভাবে রচিব গ্রন্থ না পাই ভাবিয়া।।
ভাবিতে ভাবিতে ভাব হইল উদয়।
নূতন নূতন দূতী আছে কতিপয়।।
প্রবলা হইয়া তারা নব্যে করে বশ।
কত স্থানে কত মতে করে কত রস।।
দূতী ভক্তি দূতী স্তুতি করে বহুজন।
গোপনে কেমনে দূতী করায়ে মিলন।।
যুবক যুবতী পেয়ে করে কি আচার।
এ সব বর্ণন কবি করিয়া বিস্তার।।
প্রধানা এ গ্রন্থ মধ্যে হইবেক দূতী।
অতএব দূতী বিলাসাখ্যা এই পুঁথি।।
ভবানীচরণ ভাবি এ সকল মনে মনে।
আলোচনা করি গ্রন্থারম্ভিল রচনে।।

।। অথ গ্রন্থারম্ভ : দূতীর বন্দনা।।

।। দূতী বিলাস।।

।। ত্রিপদী ছন্দ ।।

দূতী দয়া যারে হয়, সে করে কামেরে জয়,
বিরত বিরহী সেই নরে।
দূতী নিজে নিরুপমা, গুণে নাহি তার সমা,
কানুকে সর্ব্বদা শান্ত করে।।
কেশ বেশ গুণযুতা, সুপুরুষ নৃপসুতা,

সুন্দর সুন্দরী যত আছে।'
কানা খোঁড়া অঙ্গহীন, যেবা হয় কামাধীন,
দূতী ধন্যা তা সবার কাছে।।
যেবা বাঞ্ছা করে যারে, এনে দিয়ে তোষে তারে,
জাতি কুল মজাইতে পারে
দূতীর শরণে লোক, ভুলে যায় পুত্রশোক,
কোন দুঃখ নাহি লাগে তারে।
সবে বলে দূতী তুমি, আসিয়া এ কর্ম্মভূমি,
কত রূপ ধর বহুরূপা।
শুনিয়াছি লোক মুখে, পঞ্চ রূপে থাক সুখে,
তব গুণে কুরূপা সুরূপা।।
কত শত ছল ধর, কামিনীর কুল হর,
কে বুঝিতে পারে তব মায়া।
ভবানীচরণ ভনে, তোমার সাধন জনে,
নিজ গুণে দেহ পদ ছায়া।।

**।।পঞ্চ প্রকার দূতী।।**

।। প্রথমা দূতী মালিনী রূপা।।

।। পয়ার।।

নাগরী নাগর মনোহর সুভাষিণী।
পূর্ব্বেতে প্রসিদ্ধা দূতী ছিলেন মালিনী।।
তাহা হৈতে আনায়েছে পুষ্প আদি ছলে।
উভয়ের অভিলাষ পুরিত কৌশলে।।
এক্ষণে অধিক জনে পুষ্পাদি চন্দনে।
ক্ষান্ত মতি হয়ে আছে দেবের অর্চ্চনে।।
যাঁহাদের পুষ্পেতে আছয়ে প্রয়োজন।
তাঁহাদের নিজের আছয়ে কুসুম কানন।।
কেহ কেহ ক্রয় করে পুষ্প নানা জাতি।
মল্লিকা মালতী যুতি বেল বক জাতি।
এরূপে সজ্জনে করে পূজাদি নির্ব্বাহ।
মালিনী কেবল যায় হইলে বিবাহ।।
সুতরাং এক্ষণেতে সকল ভবনে।
মালিনীর গমন অভাব করি মনে।।

পরেতে যে রূপ দূতী ধরেন ভাবিয়ে।
ভবানীচরণ ভনে মনে বিচারিয়ে।।

### ।। দ্বিতীয়া দূতী নাপিতিনী রূপ।।

।।পয়ার।।

শুভ ও সৌন্দর্য কর্ম্ম করে যে কামিনী।
সে কর্ম্ম না সিদ্ধ হয় বিনা নাপিতিনী।।
লয়ে নখ রঞ্জনী ও মাংসের ছেদক।
চুপড়িতে ঘসা ঝামা আর অলক্তক।।
অন্তঃপুরে প্রবেশিয়ে বহু সমাদরে।
স্ত্রীলোকের হস্ত পদ আদি শোভা করে।।
নারীর উৎসব কর্ম্ম যত হয় তায়।
নারীগণ নিমন্ত্রিতে নাপিতিনী যায়।।
এই হেতু নানা স্থানে গমন ইহার।
ইহা হৈতে কর্ম্মসিদ্ধ হয় রসিকার।।
এ কারণে দূতী ভাল নাপিত গেহিনী।
প্রধানা বলিয়া খ্যাতা রস সঞ্চারিণী।।
নাপিতিনী দূতী বড় এক দোষ তার।
না ডাকিলে কোন স্থানে যাওয়া তার ভার
এরূপেতে কর্ম্ম যদি সিদ্ধ নাহি হয়।
ভবানীচরণ পরে অন্যরূপ কয়।।

### ।। তৃতীয়া দূতী উড়েনী রূপা।।

।।পয়ার।।

গোপ গোপী দধি দুগ্ধ করে বিকিকিনি।
ইহাতে প্রধানা এবে উড়িষ্যা গোপিনী।।
উড়েরা বেহায়া হয় উড়েনী প্রবলা।
দুগ্ধ দধি বেচিবারে বড় নলা গলা।।
স্বদেশী বিদেশী বাসে যায় অনায়াসে।
কত বোল বলে ছলে রস নানা ভাসে।।
পুর চারিণীর কাছে অন্তঃপুরে গিয়ে।
দুগ্ধ দেয় কথা কয় হাসিয়ে হাসিয়ে।।

বিদেশী বিয়োগী বাবু যদি টের পায়।
বহু বেশে তার বাসে অনায়াসে যায়।।
বলে যোগাইব দুগ্ধ বাবুজী কোথায়।
হেসে হেসে ঠারে ঠোরে ভুলাইতে চায়।।
হাব ভাব দেখে তার কেহ দুগ্ধ লয়।
তাহে যেবা নাহি ভুলে নানা কথা কয়।।
দুগ্ধ দিয়া থাকি আমি বড় বড় ঘরে।
মোর কাছে দুগ্ধ লও দিব সেই দরে।।
বৈকালে আসিয়া দুগ্ধ আওটিয়া দিব।
সহরের সমাচার তোমারে কহিব।।
ইহাতে তাহার দুগ্ধ কেবা নাহি চায়।
জল বেচে ছলে কলে যাতে টাকা পায়।।
গৃহস্থের বাড়ী আর বাসাড়্যের বাসে।
দুই বেলা দুগ্ধ দেয় সবে ভালবাসে।।
ইহাতে এ দূতী প্রতি সকলে সন্তোষ।
কিন্তু কিছুকাল বাস এই মাত্র দোষ।।
কামিনী কহিবে কথা অবকাশ পরে।
এ কারণ অন্য দূতী প্রয়োজন করে।।
ভবানীচরণ কহে ভারতী সহায়।
অন্য দূতী গুণ কহি মনো দেহ তায়।।

### ।। চতুর্থ দূতী নেড়ী রূপা।।

।।পয়ার।।

হরিনাম মালা হাতে করে হয় নেড়ী।
কখন তা ছেড়ে ছুড়ে হাতে করে বেড়ী।।
পাচিকা হইয়া করে কোথাও রন্ধন।
নানা দ্রব্য পাক করি করান ভোজন।।
প্রেমের তরঙ্গ আর রসের তরঙ্গ।
যে সকল গ্রন্থে নানা রসের প্রসঙ্গ।।
কোথাও করেন পাঠ হইয়া পাঠিকা।
পরমার্থ পথ বলে ভুলায় নায়িকা।।
বলিহারি যাই নেড়ী কেমন মজায়।
শৃঙ্গার সুখেতে প্রেম যথার্থ ঘটায়।।

মধু মৃদুস্বরে পাঠ করে অন্তঃপুরে।
শুনে কামিনীর কর্ম্ম ধর্ম্ম যায় ঘুরে।।
রসিকা সে রস শুনে মহা সমাদরে।
বিহারের আশ তার হয় পরে পরে।।
নির্জ্জন সময় পায় রন্ধনের কালে।
বিবিধ রসের কথা কয় পাকশালে।।
সকলে ভুলায় প্রেম তরঙ্গের বলে।
সতী নারী মজে তার কথার কৌশলে।।
পাক পাঠ করে পরে নিজ গৃহে যায়।
সন্ধ্যার পরেতে ফিরে বাসায় বাসায়।।
রসের বৈষ্ণবী নেড়ী গুণেতে প্রচুর।
গানেতে ভুলায় মন বিদেশী বাবুর।।
উভয়ের মনঃ প্রীত করতে সে পারে।
এ হেতু প্রধানা নেড়ী দূতি বলি তারে।।
কামিনীর সঙ্গে কিন্তু দিবানিশি নয়।
সর্ব্বদা সঙ্গিনী বিনা কর্ম্ম নাহি হয়।।
অতএব সদা সঙ্গি সঞ্চারিকা চাই।
ভবানীচরণ কহে শুন বলি তাই।।

।।পঞ্চম দূতী সহবাসিনী দাসীরূপা।।

।।পয়ার।।

দাসী দূতী ইদানী সে প্রধানেতে গণ্যা।
দুর্ঘট ঘটায়্যা দেয় এই হেতু ধন্যা।।
পুরচারিণীর সঙ্গে হইয়া সঙ্গিনী।
অন্তঃপুরে থাকে সদা নিকট বর্ত্তিনী।।
সর্ব্বদা সময় পায় দিবস রজনী।
সময় বুঝিয়া তবে ভুলায় রমণী।।
নির্জ্জন স্থানেতে থাকে সদা সংগোপনে।
অতএব নিপুণা সে প্রবৃত্তি জননে।।
নিত্যকর্ম্ম করি পরে হইয়া বিদায়।
আহার করিতে মাত্র নিজ গৃহে যায়।।
সে সময়ে গুপ্ত কর্ম্ম কথা কয়ে থাকে।
শুনে মনে বুঝে যায় যদি কেহ ডাকে।।

এমত দূতীর সঙ্গে কথোপকথনে।
উভয়ে কহিতে পারে যার যেবা মনে।।
দাসী হৈতে অবশ্যই অভিলাষ পুরে।
কামিনী কামুক দোঁহে দাসী গুণ ঝুরে।।
এ কারণ দাসী দূতী স্বরূপ প্রধানা।
যুবতী সন্তোষ করে পরে সোনা দানা।।
হইল নির্ণয় গ্রন্থে সব সঞ্চারিকা।
পরে কহি কিসে মিলে নায়ক নায়িকা।।
ঋতুরাজ বসন্তের হলে আগমন।
বিরহী জনার হয় কাম উদ্দীপন।।
তখন দূতীর হয় অতি প্রয়োজন।
সিদ্ধদেব মত আইসে করিলে স্মরণ।।
ভবানীচরণ কহে স্মরি রতি পতি।
বসন্ত বর্ণন করি মন যথা মতি।।

### ।।ঋতুরাজ বসন্তের আধিপত্য।।

।।পয়ার।।

ঋতু মধ্যে প্রধান বসন্ত ঋতুরাজ।
দুঃখী সুখী করে লোক শুন তাঁর কাজ।।
কি শক্তি বর্ণন করি বসন্ত রাজার।
সংক্ষেপেতে আধিপত্য কহি কিছু তাঁর।।
কোকিল নকিব হয়ে অগ্রে রব করে।
পতাকা পল্লব শাখা তরুগণ ধরে।।
মলয় পবন মন্ত্রি সঙ্গে আগমন।
গায়ক ভ্রমর গানে সন্তোষ রাজন।।
কামিনী যৌবন করি পৃষ্ঠে ভর করি।
কাম চলে আগে সেনাপতি ভার ধরি।।
এরূপে আসিয়া রাজ্য করে অধিকার।
উচিত বিহিত পরে করেন প্রজার।।
বসন্ত রাজার রাজ্য আনন্দিত মনে।
জীবজন্তু সুখে থাকে কানন ভবনে।।
প্রফুল্ল সকল তরু নষ্ট হয় কুল।
রসাল রসেতে মগ্ন সরস মুকুল।।

শীতল সুগন্ধি মন্দ বহিছে পবন।
বিয়োগি জনের হয় কামিনীতে মন।।
ভবানী কহিছে হেন বসন্ত সময়।
বহু সুখি লোক মধ্যে এক মহাশয়।।

**।। অথ শ্রীদেব নাগরের রূপ বেশ বর্ণন।।**

।।পয়ার।।

শ্রীদেব নাগর নামে নায়ক প্রধান।
রূপে গুণে ধনে মানে না দেখি সমান।।
সুবর্ণ বরণ কায় নবীন নাগর ।
ঈষৎ গোঁফের রেখা নবীন নাগর।।
পরম সুন্দর অতি মনোহর বেশ।
সংক্ষেপে কিঞ্চিৎ কহি বেশের বিশেষ।।
কালা কলকাদার ধুতি উত্তম ঢাকাই।
পরিয়াছে সেই বস্ত্র যার সম নাই।।
বুক মসলিন ভাল তার একলাই।
অঙ্গে সুশোভিত এক লিনুর ম্রজাই।।
হীরা পান্নাদার গোটা কিন্নারির তাজ।
বাঁকায়ে দিয়েছে শিরে যেমত মেজাজ।।
কুটিল কুন্তল কাটা ঘষিয়াছে তায়।
তাহার উপরে টুপি কিবা শোভা পায়।।
মতির দ্বোনর কণ্ঠা গল দেশ সাজে।
হিন্দু চিহ্ন বিন্দুভাবে ভালে শোভে লাজে।
হীরক অঙ্গুরী বামকর কনিষ্ঠায়।
ডালি করে নবরত্ন তর্জ্জনী শোভায়।।
সুবর্ণ সুন্দর গোট কটিদেশে দিয়ে।
স্বর্ণের শিখলে চাবি রাখে ঝুলাইয়ে।।
গোড় তোলা মাথা নেড়া টাটবাবি জুতা।
পদদ্বয়ে আছে তার শোভা অদ্ভুতা।।
বামহাতে ধরিয়াছে স্বর্ণ গুড়গুড়ি।
দেখি মদনেতে মজে যুবতী কি বুড়ি।।
ভবানী কহিছে ঐ বিদগ্ধ নায়ক।
আনন্দে করিছে গৃহে লইয়া গায়ক।।

## ।। অথ শ্রীদেবের বিরহ বর্ণন।।

।।পয়ার।।

গায়ক করিছে গান নানা রাগ রঙ্গ।
কত মত গীত গায় যুবতী প্রসঙ্গ।।
নায়ক গায়ক প্রতি শুনে সুখে কয়।
বাহার গাইতে হয় বসন্ত সময়।।
বাহার গাইতে যদি নায়ক কহিল।
বাহার তাহার পর গাইতে লাগিল।।
একে সে বিয়োগী তায় বাহার শুনিয়া।
বিরহ অনল গানে দিল জ্বালাইয়া।।
গানে সে অনল বাড়ে নাহি পরিত্রাণ।
ব্যাকুল হইল তাহে নায়কের প্রাণ।।
সুস্বর অনল সম সন্তাপ জন্মায়।
সুস্থির হইতে নারে পারে ছাতে যায়।।
মলয় মারুত তাহে লাগে তার গায়।
অস্থির হইয়া কামে চারি দিগে চায়।।
অন্য মৌথপরি নারী দান্ডাইয়া ছিল।
অর্দ্ধেক শরীর তার দেখিতে পাইল।।
সুন্দরীর মুখ চক্ষু গুণ নিরখিয়ে।
বিতর্ক করিছে কত কামেতে মজিয়ে।।
ভবানীচরণ কহে হইয়া সতর্ক।
কামুক কামিনী হেরে করিছে বিতর্ক।।

## ।। নায়িকার প্রতি নায়কের বিতর্ক।।

।।পয়ার।।

নারী মুখে নীরজ কি নিশাকর বটে।
অস্থির চিত্তের চিত্তে স্থিরতা না ঘটে।।
নয়নেতে নানামতে তর্ক করি কয়।
সরোজ কি শফরী বা স্মরশর হয়।।
কুচ দেখি করে কত তর্ক তারপর।
কনকের কৌটা কি কলসী মনোহর।।
কামদেব দামামা কি জগত জিনিয়া।

অধোমুখে রেখে গেল না এলো ফিরিয়া।
পরে মনে ভাবে এটা কামিনী তো নয়।
তড়িৎ কি তারা বা কনকলতা চয়।।
আপাতত আর্ত্ত মনে বিতর্কিয়া পরে।
কামী এ কামিনী বটে এই স্থির করে।।
নীরজ নীরসস্থলে প্রফুল্ল না থাকে।
নিশাকর কর দিনে দিবাকর ঢাকে।।
অতএব এতো বটে বিমল বদন।
কিন্তু কি করিয়া বিধি করিল সৃজন।।
নিশ্চয় মীনের মৃত্যু স্থলে জল বিনা।
সুতরাং মীন কভু বলিতে পারিনা।।
স্মরের শরের সহ সমান নয়ন।
ক্ষণমাত্র নিরীক্ষণে জ্বলিতেছে মন।।
কুচ বটে কিন্তু কনকের কান্তি তায়।
এই হেতু কনক কলসী বলা যায়।।
কৌটা কবে কও কিন্তু এই যুক্তি রবে।
নতুবা কি নবীনার কুচ কৌটা হবে।।
রস শূন্য স্বর্ণে কৌটা করয়ে নির্ম্মাণ।
কামিনীর কুচরসে পীযূষ-পলান।।
দামামা ছাড়িয়া কাম কভু নাহি রয়।
কাম যুদ্ধ জয়ধ্বনি বিনা কোথা হয়।।
তড়িৎ তরলা তাকে কে দেখিতে পায়।
ধনাগমে সমাগম হলে দেখা যায়।।
তারা কি কখন দেখা যায় দিনমানে।
দিবাকর কর দিনে নিজ গুণ টানে।।
কনকের কান্তি বটে কিন্তু লতা নয়।
লতার উপরে গিরি কেবা হেন কয়।।
এইরূপে রমণীর রূপ স্থির করি।
পরে মনে করে লক্ষ্মী অথবা অমরী।।
ইন্দ্রাণী অপ্সরী কিম্বা হবে বিদ্যাধরী।
উর্ব্বশী কি পরী রাজকন্যা মনে করি।।
নিগূঢ় না জানি মনে বিবেচনা করে।
মানসে মানবী বটে স্থির করে পরে।।

কমলা কটাক্ষ হলে কামনা পূরিত।
কামে মত্ত কেন চিত্ত কুবুদ্ধি ঘটিত।।
অমরী অমর পুরে শুনি সদা রয়।
না পড়ে পা পৃথিবীতে পুরাণেতে কয়।।
ইন্দ্রাণী কি কারণে নিজ লোক ছাড়ি।
আসিবেক মর্ত্তলোকে মনুষ্যের বাড়ি।।
পরম রূপসী পরী পাখা দুটি আছে।
অপ্‌সরী প্রভৃতি থাকে পুরন্দর কাছে।।
রাজকন্যা বলা যেতো রাজবাড়ি হলে।
কে পারে কহিতে শেষ এই রূপ বলে।।
বাসনা পূরিত তবে কহিয়া সে রূপ।
নয়নে রসনা যদি দিত বিশ্ব ভূপ।।
একে দেখে অন্য বলে কি কব কাহার।
বিবিরো ওমতি নৈল হায় হায় হায়।।
সে রূপ হেরিয়া মন না হক হারায়।
কেমনে মিলিবে তবে ভাবিছে উপায়।।
কামিনী কটাক্ষবাণ হানে তার পরে।
ত্বরিত তড়িৎ প্রায় প্রবেশিল ঘরে।।
নাগর দেখিল একি অন্ধকার ময়।
একেবারে চন্দ্র সূর্য্য দুই অস্ত হয়।।
ভবানীচরণ ভনে এই অনুমানে।
মজিবে মজার কূপে যাবে ধন মানে।।

**।। নাগর নায়িকা নিরীক্ষণ করিয়া প্রত্যাশায় মনে উদ্যোগ করিতেছেন।।**

।। ত্রিপদী।।

না দেখে কামিনী পরে, ব্যস্ত হয়ে আসি ঘরে,
কামানলে তনু জ্বর জ্বর।
সে দুঃখ কহিব কত, বারি হীন মীন মত,
মন পোড়ে নাগর কাতর।।
যুবতী যৌবন জলে, জুড়াইবে স্মরানলে,
পোড়া মনে ভাবেন উপায়।
এ দুঃখে হইতে পার, উপায় না দেখি আর,

জাগরণে যামিনী পোহায়।।
পরদিন দিনমানে, সুশীতল জল স্নানে,
মিষ্টান্ন ভোজনে অনাদর।
সেই অনির্ব্বচনীয়, কামিনীর কমনীয়,
যৌবন বুঝিয়া সরোবর।।
তাহাতে তনুর তরি, ভাসাবেন মনে করি,
কাণ্ডারি কে হইবে তাহার।
মনে পড়ে মালিনীরে, থাকে সরোবর তীরে,
তারে ডাকি করি মুলাধার।।
সে ঘটাবে প্রিয়তমা, কেহ নাহি তার সমা,
সে আইলে হইবে উপায়।
ভবানীচরণ কয়, দিন নাহি আর রয়,
সূর্য্যদেব অস্ত গিরি যায়।।

### ।। নায়ক নিকটে মালিনী দূতীর আগমন।।

।।পয়ার।।

পদ্মিনী বঁধুর হয় গমন সময়।
বিয়োগী বঁধুর আশা পুরাণ নিশ্চয়।।
প্রত্যক্ষ দেবের কৃপা হইল উপায়।
প্রথমে মালিনী রূপা আইল তথায়।।
মালিনী সুন্দরী ছিল বিধাতার বাজি।
বয়স হয়েছে কিছু তবু মাজা মাজি।।
শ্যামল বরণ রামা অর্দ্ধেক বয়েস।
ভুবন ভুলাতে পারে যদি করে বেশ।।
আকর্ণ পর্যন্ত তার কুমুদ নয়ন।
ভুরু সেই মত বিধি করেছে সৃজন।।
দন্ত সব করে কাল দিয়ে গোলা মিশি।
তার মধ্যে শশী দুই আলো করে নিশি।।
পীনস্তন ছিল অতি কি কহিব হায়।
তবু তারে এক্ষণে শ্রীফল বলা যায়।।
নিতম্ব হয়েছে ভারি ক্রমে বাড়িয়াছে।
দেখে যদি কেবা নাহি যায় পাছে পাছে।।
দেখে শুনে রূপ বেশ লোকে পড়ে ঘুরে।

পরিধেয় বাস খাস বাগানের ডুরে।।
ঝুটা মুকুতার নত নোলক সহিত।
স্বর্ণের পবিত্র হার গলায় শোভিত।।
সোনালি সহিত পলা শঙ্খকড় করে।
রূপার তাবিজ আছে বাজুর উপরে।।
মালিনী এরূপ বেশ করিয়া বিস্তার।
বৈকালেতে বেলফুলে গাঁথি মালা হার।
সেই পথে যায় যথা নায়ক ভবন।
বলে বেল ফুল চাই যবে মজে মন।।
স্বর শুনি মালিনী এ নায়ক বুঝিল।
তটস্থ হইয়া তবে তাহারে ডাকিল।।
শুনিয়া মালিনী কহে কে ডাকেরে ভাই।
কে কোথায় কেন ডাকো বেল ফুল চাই।।
কাতর নাগর হাসি যায় তার কাছে।
আমি ডাকিয়াছি মাসি কিছু কথা আছে।।
কথায় আশয় বুঝে বাসায় আইল।
আইস আইস বৈস মাসি কহিতে লাগিল।।
আর্ত্তস্বরে করপুটে আর অকপটে।
নিজ অভিলাষ কয় মালিনী নিকটে।।
শুন শুন গত দিনে দিবা অবসানে।
পরম সুন্দরী এক দেখি এই স্থানে।।
ইহাতে আমার প্রতি সেই রসবতী।
ত্যজিল অপাঙ্গ শর অসহ্য সে অতি।।
অন্তরে সে শরে আমি হয়ে জ্বরজ্বর।
নিবারণ কিসে হবে ভাবিয়ে ফাঁপর।।
প্রমত্ত চঞ্চল চিত্ত চকোর আমার।
ব্যাকুল হয়েছে বড় নাহিক নিস্তার।।
শুনেছি তোমার গুণ করহ বিহিত।
ধনে পরিতুষ্ট হবে হইব বাধিত।।
ভবানীচরণ বলে নাহি কোন ভয়।
এখন শুনহ তবে মালিনী কি কয়।।

## ।। মালিনীর সহিত নায়কের কথোপকথন ।।

।। ত্রিপদী ।।

শুন হে নাগর বাবু, দেখিয়া হয়েছ কাবু,
পর ঘর ঢোকা বড় দায়।
এ নহে তোমার কর্ম্ম, বোঝালে বুঝিবে মর্ম্ম,
ইথে বাধা আছে পায় পায়।।
শুন এ প্রেমের ধারা, তাতে রত আছে যারা,
ধন মান তুচ্ছ জ্ঞান করে।
টাকা পানে নাহি চায়, যেবা যত চাহে পায়,
তিলেক না ভাবে তার তরে।।
শুন ওহে রসরাজ, ইকি অতি বড় কাম,
টাকা দিলে হইবে উপায়।
অধিক কি কব আর, বুঝিলা সকল সার,
কোন্ কর্ম্ম না হয় টাকায়।
নাগর বুঝিয়া ছলে, সহাস্য বদনে বলে,
একি মাসি কেমন হিতৈষী।
কড়িতে যে প্রেম হয়, সে প্রেম সুখদ নয়,
প্রেম মনে ভাল বাসাবাসি।
নাগর কামের দায়, টাকা দিয়া গণিকায়,
শীঘ্র উপসম মাত্র করে।
তারে যেবা প্রেম জানে, ধিক্ ধিক্ তার জ্ঞানে,
প্রেম কি বিপদে ঘড়ি সরে।।
সে প্রেমের অভিলাষী, কেবল নগর বাসী,
কোন কোন লোক দেখে থাকি,
চড়িয়া চেরেট গাড়ি, নিত্য যায় বেশ্যা বাড়ি,
কড়ি দেয় প্রেম তার ফাঁকি।।
এমত যে প্রেমকামী, তেমত নহিত আমি,
লোক লজ্জা পাইব যাহাতে।
তাতে ব্যয় পায় শোভা, যদি পাই মনোলোভা,
তবে ব্যয় করিব ইহাতে।
ইথে যদি কর শ্রম, তবে ঘুচাইব ভ্রম,
দান শক্তি আছে কিবা নাই।
মালিনীর মন দিয়ে, দুমোহর হাতে দিয়ে,

বলে লও খাইবে মিঠাই।।
মালিনী কহিল সাপ, বলে ভাল মোর বাপ,
তাই বলি কেন নাহি হবে।
ভবানীচরণ স্মরি, মালিনী কি ভাব ধরি,
কহিতেছে মন্দ মৃদু রবে।।

**।। মালিনীর নাগরকে আশ্বাস প্রদান ।।**

।। পয়ার ।।

মালিনী পাইয়া মুদ্রা সন্তোষ হইল।
করিব তোমার কর্ম্ম নায়কে কহিল।।
আমি তারে ভাল জানি অতি রসবতী।
রসিক যুবার প্রতি যত্ন তার অতি।।
যেহেতু অকৃতি বড় শুনি তার পতি।
দেখে লোক বোধ করে যেন পশুপতি।।
আজি কালি তার কাছে যাব ফুল ছলে।
বিরলে আনিয়া আমি কহিব কৌশলে।।
অদ্য তবে ঘরে যাই দিবা অবসান।
স্বস্থানে মালিনী পরে করিল প্রস্থান।।
নায়ক তাহার আশা করিয়া ধারণ।
রহিলেন স্থির মনে চাতক যেমন।।
প্রভাতে মালিনী আসি মলিন বদনে,
কহিতে লাগিল করে নায়ক সদনে।
আজি কামিনীর কাছে যেতেছিনু ছলে।
ফুল দেখি দেবালয় যেতে দ্বারি বলে।।
অন্দরে প্রবেশ করা হইল মোর ভার।
নাপিতিনী যায় দেখি মানা নাহি তার।।
মোহিনী বাগানে বাস মতি তার নাম।
তারে ভার দিলে পুরাইব মনস্কাম।।
আমি ত সচেষ্ট আছি কি করিব হায়।
এই কথা বলে মাগি ভোগা দিয়ে যায়।।
নায়ক শুনিয়া মনে ভাবে সর্ব্বনাশ।
মালিনী করিবে স্থির ছিল যে বিশ্বাস।।
এখন কি করি আর ভাবিলেন পরে।
ভবানী কহিছে খেদ না ধরে অন্তরে।।

**।। মালিনীর কথায় নায়কের খেদ।।**

।। পয়ার।।

রূপসীর রূপ নদী অকূল পাথার।
কেমনে পাইব কুল না জানি সাঁতার।।
মালিনীর বাক্য তাতে হইল তরঙ্গ।
ইহাতে হরিবে প্রাণ হতেছে আতঙ্গ।।
যদি সে তরুণী তরি হয় গুণবতী।
শুনিলে সে গুণ হেতু পাঠাইবে মতি।।
তবেই তরিতে পারি রূপ পারাবার।
নহে ত নিমগ্ন হব নাহিক নিস্তার।।
মনন কটাক্ষ বাণে ঘেরিল শরীর।
বসন্ত বাতাস বহে তাহাতে অস্থির।।
আর তার অতিশয় অনঙ্গ তুফান।
উপায় না ভাবা যায় হইতেছে জ্ঞান।।
অভাব কুম্ভীর ভয় আছে সম্ভাবনা।
ইহাতেই বুঝি মম না পুরে বাসনা।।
স্বামী তার দ্বারি আদি আছে জল চর।
ভ্রমিতেছে ইতস্ততো বিষম দুস্তর।।
মালিনী কহিল স্থির মতি যদি হয়।
তবে তরিবারে পার ভয় করি জয়।।
কবে সেই মতি পাব কোথায় বা মতি।
মতি মত বোধ হয় রেখেছে যুবতী।।
মালিনী তো বলে গেল যেই স্থানে বাস।
ধনার্থি জনের কথা কে করে বিশ্বাস।।
অঘোর নাগর ঘোর অকুলে পড়িল।
কন্দর্পের স্তুতি কর ভবানী কহিল।।

**।। নাগর উক্ত কন্দর্পের স্তব।।**

।। পয়ার।।

কন্দর্প হে কতগুণ কহিব তোমার।
কটাক্ষ করিয়া কর কামের সঞ্চার।।
অনঙ্গে, হে অঙ্গহীন তথাপি অদ্ভব।

অঙ্গপুরে প্রবেশিয়া কর জর জর।।
স্মর ওহে শর তব চিনিতে না পারি।
কি করে হে ত্রিভুবন হলে জয়কারী।।
দর্পক, দর্পিত জনার দর্প কর দূর।
দয়াসিন্ধু দয়া কর দীন কামাতুর।।
মনসিজ, মনে জন্ম মন দগ্ধ কর।
মনেরে কটাক্ষ করি মনেতে বিহর।।
পঞ্চশর পঞ্চাননে করেছে অস্থির।
শুনেছি চঞ্চল চিত্ত হয়েছে বিধির।।
পুষ্পধন্ব পুষ্পধনু লইয়া বেড়াও।
পঞ্চপুষ্প বাণ তাতে কিরূপে চড়াও।।
করহীন, কেমনে হে দিতেছ টঙ্কার।
সর্ব্বজীবে শরক্ষেপ একি চমৎকার।।
কামদেব, কামকেলি কর নিরন্তর।
কেলিতে কম্পিত কেন কর কলেবর।।
অন্যায় করিয়া যেবা করয়ে রমণ।
মুলাধার তুমি তার তোমারি কারণ।।
রতিপতি, রমণে মুদিত সব আছে।
সদা ভয় মনে হয় জাতি যায় পাছে।।
কুসুমেষু, কুসুমিতা কামিনী লইয়া।
যুবাসনে যুবতীরে দেহ মিলাইয়া।।
আত্মভূ, হে আত্মমতে কর অধিকার।
খণ্ডিতে তোমার মত সামর্থ্য কাহার।।
প্রদ্যুম্ন, প্রমদা সহ প্রমোদ জন্মাও।
উভয়েরি মনোমত মদনে জাগাও।।
মদন, হে মত্তকরি যুবক যুবতী।
জ্ঞানহত হয়ে করে বিপরীত রতি।।
তুমি হে মকরধ্বজ দেহি কামরসে।
ভঙ্গ নাহি হয় যেন অসম সাহসে।।
মনমথ, মনোরথ মনে পাছে রয়।
স্থির মতি নহে মম সদা এই ভয়।।
মীনকেতু মিথ্যা তব করি আকিঞ্চন।
স্থির মতি বিনা কভু নাহয় সাধন।।

সার, ও হে মন সদা করিছ মর্দ্দন।
আমারে যেমন কর অন্যে কি এমন।।
সম্বরারি, সম্বরণ কর ধনুর্ব্বাণ।
আতঙ্ক হয়েছে বড় কাঁপাতেছে প্রাণ।।
কাম, হে কাতরে কহি কমল চরণে।
কান্ত কান্তা বিয়োগের দগ্ধ কর মনে।।
বিরল অনল একে হয়েছে প্রবল।
শরঘৃত হবনেতে কর না উজ্জ্বল।।
সম্প্রতি আমারে কর কিঞ্চিত করুণা।
মতি, মোরে আনে দিয়ে পুরাও বাসনা।।
ভবানী কহিছে মতি কামানের তরে।
বিকালে কামিনী কাছে যায় বেশ করে।।

**।। মতি নাপিতিনী বেশ করিয়া যায়**
**নাগরের সহিত পথে সাক্ষাৎ।।**

।। লঘু ত্রিপদী।।

দিবা অবসানে, চলিল কামানে,
করিয়া মতি সুবেশ।
সে বেশ বর্ণনি, শুন বিচক্ষণ,
কি শোভে চাঁচর কেশ।।
নাসার উপরে, চারু রেখাপরে,
ঘষিয়া তিলক মাটী।
মুখচন্দ্র ভাঁতি, চারুদন্ত পাতি,
তাহে মিসি পরিপাটী।।
সহজ সুন্দর, দুটি ওষ্ঠাধর,
তাহে তাম্বুলের শোভা।
সেরূপ মাধুরী, যেন কামপুরি,
কামিজন মনোলোভা।।
কৃষ্ণ কলেবর, তপতমোহর,
তাহে হেমদানা আর।
রস অভিলাষী, মুখে মৃদুহাসি,
কি দিব উপমা তার।।
মলমল পরি, কটিতে তেনরি,

বাহির করিয়া দিয়ে।
ফিরে ফিরে দেখে, চমকে চমকে,
কে নাহি ভুলে দেখিয়ে।।
চুপড়িটি কাঁকে, বসনেতে ঢাকে,
প্রকাশিছে নিজ রূপ।
পথেতে চলিছে, কটাক্ষে ছলিছে,
উথলিয়া রস কূপ।।
এরূপে দেখিল, নায়ক ভাবিল,
বুঝি মতি এই হবে।
ইহাই অন্তরে, ভাবি সমাদরে,
তাহাকে ডাকিল তবে।।
ভবানীচরণ, কহিছে তখন,
কামদেব কৃপা করি।
রূপনদী তার, হইবারে পার,
নাগরে দিলেন তরি।।

**।। নাপিতিনীর সহিত নাগরের কথোপকথন।।**

।। পয়ার।।

মতিকে সকল কথা নায়ক কহিল।
ঈষদ হাসিয়া মতি কহিতে লাগিল।।
মালিনীকে বলেছিলে একি তার কর্ম্ম।
মতি বিনা কেবা জানে যুবতীর মর্ম্ম।।
উপায় করিয়া দিব যাতে তারে পাও।
তারে তো আনিতে পারি আর কারে চাও।
দেখিতেছ ছোটখাট বয়ো বহু নয়।
কিন্তু সে জনার হতে অসাধ্য কি হয়।।
যারে দেখে তুমি এত হয়েছ পাগল।
তারে বড় বড় আছে রূপসী সকল।।
অমুখ রায়ের মাগু পরম সুন্দরী।
দেখেছ পালের বহু যেন বিদ্যাধরী।।
আর এক জনা আছে দাসের ভগিনী।
কড়ে রাঁড়ী তবু ছুঁড়ি স্থির সৌদামিনী।।
সুবোধ দত্তের বৌ বিখ্যাত রূপসী।

অমুক সাহার কন্যা নাম যার শশী।।
এসব যুবতী মধ্যে যারে মন চায়।
এখনি আনিতে পারি তোমার বাসায়।।
ভাল মনে পড়িয়াছে মোর প্রতিবাসী।
অমুক ঠাকুর নারী এরা তার দাসী।।
ইহাতেই বুঝে দেখ শক্তি কার বড়।
ঘটাইতে পারি আমি তাবড় তাবড়।।
শুনিয়া নাগর কয় শুন শুন মতি।
সকলে সুন্দরী বটে হবে রসবতী।।
তার মধ্যে কহিলে যে ঠাকুরের নারী।
এ বড় রহস্য কথা শুনিতে না পারি।।
ব্রাহ্মণ বর্ণের গুরু শুনহ নিশ্চয়।
ব্রাহ্মণীরা মাতৃসম সর্ব্ব শাস্ত্রে কয়।।
ব্রাহ্মণী গমনে পাপ কত কেবা জানে।
মননেতে মহাপাপ পুরাণে বাখানে।।
ব্রাহ্মণের সেবা করা শূদ্রের স্বধর্ম।
তাহে তীর্থ যাগ যজ্ঞ সিদ্ধ সব কর্ম্ম।।
সেবক হইয়া সেবে সে পদ পঙ্কজ।
সেই শূদ্রে নাহি করে সে হয় অন্ত্যজ।।
ব্রাহ্মণের মর্য্যাদা জানেন নারায়ণ।
ভৃগুপদ চিহ্ন তিনি করেন ধারণ।।
অবিদ্যা সবিদ্যা যত ব্রাহ্মণ সমান।
সকলি বিষ্ণুর দেহ কন ভগবান।।
যদ্যপিও দ্বিজনারী দ্বিচারিণী হয়।
শূদ্রাদির মাতৃতুল্যা গমনীয়া নয়।।
ব্রাহ্মণীর মন্দ কথা এনোনাক মুখে।
ইহ পরকাল ক্লেশে যাবে রবে দুখে।।
অন্য অন্য যে সকল কারে নাহি চাই।
করহ উপায় মতি তারে যাতে পাই।।
ভবানীচরণ কহে নায়ক ধীমান্।।
রসিকের চূড়ামণি অতি সাবধান।।

## ।। নাগরের প্রতি নাপিতিনীর যুক্তি প্রদান।।

### ।। দীর্ঘ ত্রিপদী।।

শুনিয়া কহিছে মতি, উপদেশ তার প্রতি,
ওহে রসরাজ কেন ত্রাশ।
ধিক সে রসিক ছার, মরণে বিচার যার,
সে কেন হে প্রেমে করে আশ।।
রসিক রসের তরে, সকলে সে মজা করে,
বাছিবেক সে বাছা যাহার।
বিচারিয়া কোন জন, রমণেতে করে মন,
শুনে ভ্রম যাইবে তোমার।।
শুনহ আমার যুক্তি, রমণী রমণে মুক্তি
কেন ইতে করহ বিচার।
গুরুপত্নী অহল্যায়, ইন্দ্র উপগত তায়,
রাবণ হরিল সীতা আর।।
বালি ভার্য্যা তারাসতী, তাকে হরে কপিপতি,
নিজ সূতা হরে ব্রহ্মা শুনি।
ধীরবর পরাশরে, ধীবরের সূতা হরে,
যাতে জন্মে বেদব্যাস মুনি।।
এইরূপে দেবগণে, সম্ভোগে যুবতী জনে,
পাপ কেনে হইবে রমণে।
ভুবন মথনে মত্ত, মনুষ্যের শুন তত্ত্ব,
কহিলে বুঝিবে মনে মনে।।
কেহ হরে পিসি মাসি, জানিল তা প্রতিবাসী,
মামি হরে বিশ্বেধন আশ।
ভাদ্রবধূ হরে কেহ, কহি যদি মন দেহ,
আছে বড় বাজারে প্রকাশ।।
খুড়ি না শাশুড়ি বাছে, শুনি অনেকের কাছে,
আর বহু বাজারে শুনিবে।
ইহা হতে আর আছে, তোমার বাসার কাছে,
কহিলে তা এখুনি বুঝিবে।।
জান দেব দত্ত সূত, তার গুণ অদ্ভুত,
ভার্য্যা যার অতি রূপবতী।
সে হইল পুত্রবতী, ফিরিল কর্ত্তার মতি,

ব্রাহ্মণীর হৈল উপপতি।।
শুনি তার সতী নারী, বুঝে পতি পাপকারি,
রোগচ্ছলে পরাণ ত্যাজিল।
পুনঃ করিল সংসার, অনুপম রূপ তার,
দ্বিজ পত্নী তবু না ছাড়িল।।
বহুকাল করি ভোগ, ভোগেতে হইল রোগ,
কাশী গেল গৃহে রাখি নারী।।
সুসন্তান ছিল ঘরে, হরি নিল বিমাতারে,
ব্রাহ্মণী হরণ গেল হারি।।
অতএব মহাশয়, কেন ইথে কর ভয়,
রসিক কি করে ভেদ নারী।
ভবানী কহিছে কত, সাক্ষী তুমি চাও যত,
আরো কত দেখাইতে পারি।।

**।। মতির যুক্তির পর নাগরের উত্তর প্রত্যুত্তর।।**

।। পয়ার।।

নায়ক শুনিয়া সব কহে রাম রাম।
অগম্যা গমন করে বিধি যারে বাম।।
এসব কথায় আর নাহি প্রয়োজন।
যে কথা কয়েছি তার কর আয়োজন।।
তোমার শুনিয়া কথা হই প্রত্যয়।
প্রবৃত্তি জন্মিয়া রাজি করহ নিশ্চয়।।
কথা শুনে কি করিব কাযেতে জানিব।
কাযে কাযে দেখা যাবে সকলি বুঝিব।।
শুনিয়া কহিতে সবি সে যে বড় ঘর।
সেখানেতে সরাসর যাওয়াই দুষ্কর।।
না ডাকিলে তার ঘরে কে যাইতে পারে।
আমি যেতে পারি সেতা কামানের বারে।।
এক জোড়া মতি মোরে পার যদি দিতে।
তবে সেই ছুতা করে যাইব বেচিতে।।
তখনি আনিয়া তার হাতে মতি দিল।
পায়্যা মন মত মতি নাগরে কহিল।।
শীঘ্র আমি যাব সেথা রহিল কামান।

বিলম্বে নাহিক ফল দিবা অবসান।।
বিদায় হইনু ত্বরা যাইতে হইবে।
কালি আসি কব সব শুনিতে পাইবে।।
মতি ভ্রমে মতি দিল নাগর সুমতি।
ভবানী কহিছে কিবা করে দেখ মতি।।

**।। নাগর সমীপে মতি পুন আসিয়া নায়িকার সম্বাদ কহিতেছে।।**

।। একাবলি।।

পর দিন আসি কহিছে মতি।
গিয়াছিনু সেথা লইয়া মতি।।
দিদি দিদি বলে ডাকিনু গিয়ে।
তখনি আইল স্বর শুনিয়ে।।
কি খাসা বসন ভূষণ পরি।
বসিল কপাট আড়াল করি।।
অনেকে বাহিরে দাঁড়ায়্যা আছে।
এই ভয় কেহ নীরক্ষে পাছে।।
সুন্দরী চম্পক বরণী বালা।
রূপে তার ঘর করে উজ্জ্বলা।।
সুমেরুর বড় বড়াঞি ছিল।
পীন স্তন দেখি খাট হইল।।
বদন বিমল আভা দেখিয়ে।
বিধু কলা ক্ষয় হয় ভাবিয়ে।।
নয়ন দেখিলে খঞ্জন তায়।
আপন নাচন ভুলিয়া যায়।।
ক্ষীণ মাজা অতি নিতম্ব পীন।
উপমা কি দিব সকলি ক্ষীণ।।
কুটীল কুণ্ডল মস্তক ভরি।
লাজ পেয়ে বনে যায় চামরী।।
নাসার তিলক করিয়ে জ্ঞান।
তিল ফুলে হয় কামের বাণ।।
করি কর বিধি কাটিয়া নিল।
হস্ত পদ গতে গঠিয়া উঠিল।।
আর কি তেমন হবে রূপসী।

আহা মরি যেন কনক শশী।।
বাহির করিল বদন খানি।
ইঙ্গিতে কহিনু সঙ্কেত বাণী।।
শুনি ধনী কহে কেমন জন।
রূপগুণ তব কহি তখন।।
জিনিয়ে হরিতাল বদন মানি।
নবীন পুরুষ মধুর বাণী।।
মদন মোহন রসের কূপ।
রসময় তনু রসিক ভূপ।।
হেন মনে হয় নদের চাঁদ।
কামিনী ধরিতে পেতেছে ফাঁদ।।
আঁখি মুখ হস্ত পদ দেখিয়া।
নলিনী জলেতে রহিল গিয়া।।
ভাগ্যবন্ত শান্ত বড়ই ধীর।
তব প্রেম আশে যেন ফকীর।।
কুলে শীলে শুনি বড় মানেতে।
দ্বিতীয় না দেখি ধন দানেতে।।
তাহাতে সম্মত, হলো যুবতী।
সঙ্কেত করিয়া লইলু মতি।।
তবে কহি দেখা হইবে কবে।
কহিল সুযোগ পাইব যবে।।
ইয়ে ইয়ে কহিবে তাঁরে।
সব কব এসো কামান বারে।।
এই স্থির করে সে দিনে কবে।
ইথে বুঝি কিছু গৌণ হবে।।
নিত্য নিত্য যাওয়া নাহিক মোর।
যদি যাই যেন হইয়া চোর।।
তুমি হইয়াছ কাতরা অতি।
সদা কহ শীঘ্র এনে দে মতি।।
ইথে তাড়াতাড়ি কেমনে হয়।
মোর মনে এই রয়েছে ভয়।।
ভয় পেয়ে স্থির করেছি মনে।
মন দিয়ে শুন হবে যেমনে।।

দুবেলা যে জন যাইতে পায়।
পায় সে তাহায় কহিতে তায়।।
অতএব সেই উপায় কর।
দুগ্ধ দেয় সেতা উড়েনী সার।।
তারে ডেকে বল নাহিক লাজ।
তবে হতে পারে ত্বরায় কাজ।।
আমি যাই তারে ডাকিয়া দিব।
পরে মোর সব বুঝিয়া নিব।।
ভবানীচরণ ভাবিয়া কয়।
তারিণীরে ডাকা উচিত হয়।।

### ।। নাপিতিনীর কথায় নাগরের খেদ।।

।। পয়ার।।

শুনিয়া মতির কথা ভাবিত নাগর।
মনেতে হয়েছে খেদ হইয়া কাতর।।
মতি মাগি নষ্ট লোক ইতি মন্দ অতি।
ছলনা করিয়া বুঝি হরিলেক মতি।।
আপনি পারগ তায় অন্যেরে ডাকায়।
কিসেতে প্রতীত হবে এমন কথায়।।
এমন কার্য্যেতে প্রাণ জুড়ায় যে জন।
ফলে তার কাছে ফাঁকি এই সে রটন।।
মতি গেলে তাহে বড় নাহি হয় ক্লেশ।
কি জানি কেমন কর্ম্ম কে করিবে শেষ।।
কেমনে কুক্ষণে হায় হেরিয়াছি তায়।
বুঝি বিধি বিদেশেতে বিপাকে মজায়।।
নয়নে লেগেছে রূপ কেমনে পাসরি।
একে পায় আর হয় এই ভয় করি।।
কাতর হয়েছি আমি রূপ ভাবে যার।
সে যদি জানিত মোর এই সমাচার।।
অবশ্য তাহার লোক আসিত হেতায়।
নাপিতিনী বলে নাহি ইহাই বুঝায়।।
রাখিতে না পারি প্রাণ হৃদয় মাঝারে।
যায় যায় যায় প্রাণ না হেরে তাহারে।।

আছে মাত্র উড়েনীর আসার আশয়।
চিনি তারে নাহি জানি কোন্ স্থানে রয়।।
কোন মতে নায়ক না দেখিয়া উপায়।
অস্থির হইয়া গৃহে পরে ছাতে যায়।।
কাতর হইয়া সদা সেই দিকে চায়।
সেজন বারেক উঠে এই অভিপ্রায়।।
ছাতে পুনর্ব্বার আর তারে না দেখিয়া।
বারান্দায় বৈসে আসি মলিন হইয়া।।
মতি গিয়ে উড়েনীরে সকল কহিল।
শুনি সর বেশ করি ত্বরায় আইল।।
ভবানীচরণ কহে উড়েনী মিলিল।
তৃতীয় দূতীর কথা রচিতে হইল।।

**।। সর উড়েনীর নাগর নিকটে আগমন।।**

।। দীর্ঘ ত্রিপদী।।

শুনহ সরোর রূপ, কহিব স্বরূপ রূপ,
অপরূপ কে বর্ণিতে পারে।
খর্ব্ব নহে দীর্ঘাকার, নিতম্ব বড় দেহ তার,
বর্ণে অমাবস্যা নিশি হারে।।
হরিদ্রা দিয়েছে গায়, কিবা শোভা হায় হায়,
কজ্জলে করেছে চক্ষু বড়।
লালপেড়ে কটকিয়ে, সাড়ি পরা কাছা দিয়ে,
কষেছে কৌপীনে কটি দৃঢ়।।
দেশী খাড়ু তুচ্ছ করে, রৌপ্য গড়গড়ে পরে,
দু হাতে তাবিজ বাজু বন্ধ।
শোভিত সিন্দুর ভালে, সর্ব্বদাই পানগালে,
দুগ্ধভাণ্ড কাঁখে কথা দ্বন্দ্ব।।
দুগ্ধ নিয়ে পাড়া পাড়া, চলে দিয়ে হাত নাড়া,
হস্তিনী আকার সুগস্তনী।
হিন্দি আদি কৈতে পারে, দুগ্ধ নাহি বেচে ধারে,
চক্ষু ঠারে দেখায় গস্তানী।
এইরূপে যায় সর, সবে বলে সর সর,
না সরিলে শুনায় সুস্বর।

নাগর মনেতে জানি, সর এই অনুমানি,
ভাবে বুঝি দুঃখ অবসর।।
অতি সমাদরে ধীরে, ডাকিলেন উড়েনীরে,
এস সর দুগ্ধ দিতে হবে।
সর তো তাহাই চায়, কুটীর ভিতরে যায়,
মনে বুঝিয়াছে যাহা কবে।।
তথাচ তাহার সনে, রসকিছু করি মনে,
প্রকাশি আপন বাচালতা।
ভবানী যে রস কয়, উড়েনী রসিকা হয়,
উড়ে ভাষে করে রসিকতা।।

### ।। সরোর উড়ে ভাষায় নাগরের সহিত রসিকতা।।

।। ললিত ছন্দ।।

সত্য কৌচি মু তোতে দুধ দিমি নেই।
আলো মো দুধ খাই কৌড়ি পারিবু দেই।।
মো সেরেক দুধ দেই পাঁচ টাকা নিমি।
তু আউ কৌঠি সালো মু তোতে না দিমি।।
নটখট করচু কাঁই মতে ছাড়ি দে বাট।
উচ্চার হইচি মু জিব পথর ঘাট।।
আলোথরে মু অছি নন্দ শাশ শশর।
দুধ বিকি করি মু কাঁই যাউচি ঘর।।
মতে কড় ঘর নিজিবি দুধ দিমি চল।
আউকি কোঁয়াড় কু পাঠাব বল।।
তু মতে মিছি মিছি ডাকুচি ভাই।
মতে কেতে দব তো টাকা দেখি কাঁই।।
ভবানীচরণ কয় সর জাতি গৌড়।
অন্য কিছু নাহি জানে কেবল কৌড় কৌড়।।

### ।। নাগরের সহিত উড়েনীর কথোপকথন।।

।। একাবলি ছন্দ।।

শুনে উড়ে কথা না বুঝে নাগর।
ভাবে টাকা চায় নাহিক ডর।।

কেন সর তুমি ভাব এমন।
ঠিক মূল্য দিব দেখ তখন।।
পাঁচ সাত টাকা যোগ্য কিতা কব।
শতাবধি টাকা ছাড়া কথা না কব।
তোমারে কি জন্যে ভাব ডেকে আনা।
কবে না কি কারে করি হে মানা।।
একদিন আমি উঠি ছাতে।
ওমুকের বহু দেখিছে তাতে।
পরম সুন্দরী ওই রূপের ফাঁদে।
মন পড়িয়াছে পরাণ কাঁদে।।
তারে ফাঁদ তুমি ঘটাতে পার।
তবে দুঃখ হতে হইব পার।।
নাগর কহিল আর কি কব।
শুনে সর কহে বুঝিনু সব।।
শুনাই ওহে রসিক রাজ।
আমা হতে হবে তোমার কাজ।।
আছে কি মোর তথায় ভ্রম।
বাধা সাধা করা কতেক শ্রম।।
হবে হবে তুমি সুস্থির হও।
দিব দিব এনে দুদিন রও।।
কলে বলে কিবা আটক রয়।
আনিব তাহারে কাহারে ভয়।।
পাবে পাবে তুমি তাহারে হেতা।
যাব যাব আমি এখনি সেতা।।
যাহা যাহা ধনি বলিবে মোরে।
কব কব কালি আসিয়া ভোরে।।
বলহ দেখি কি দিবে তবে।
হাতে হাতে সেই হাসিয়া লবে।।
নিতি নিতি যাই তাহার বাড়ি।
ছলে বলে এনো ঢাকাই সাড়ি।।
হেসে হেসে বলে রসের কথা।
একা থাকে কেহ নাহিক তথা।।
নিশানা করে রসিক পেলে।

রসে বশে আঁখি থাকিব মেলে।।
কোন কোন দিন ছাতের পরে।
বঁধু মধু আসে ভ্রমণ করে।।
হায় হায় যদি তোমারে পায়।
বুদ্ধি শুদ্ধি ভুলে মজিয়া যায়।।
এমনি এমনি পুরুষ চায়।
বটে বটে বলে ভবানী তায়।।

## ।। নাগরের প্রতি সরোর আশ্বাস প্রদান।।

।। লঘু ত্রিপদী।।

সরোর কথায়, ঋষি মজে যায়,
কামুক আছে কোথায়।
নাগরের মন, করিল হরণ,
দিলেক আশ্বাস তায়।।
নায়ক ভাবিল, মঙ্গল হইল,
সর পারে মন নেয়।
শুনি ততক্ষণে, বস্ত্রের কারণে,
চারিটি মোহর দেয়।।
কহিলেন শুন, সর তব গুণ
তুষ্ট হও যারে, তুষ্ট কর তারে,
সেজন থাকয়ে সুখে।।
অতএব বলি, যাও শীঘ্র চলি,
বস্ত্র কিনে দিবে তারে।
স্বর্ণমুদ্রা নিয়ে, গেল আশ্বাসিয়ে,
মিষ্ট বাক্যে যত পারে।।
নাগর বাসাতে, রহিল আশাতে,
সর যায় তার বাড়ি।
চলে শীঘ্র গতি, যথায় যুবতী,
দূরে গেল কেনা সাড়ি।।
প্রবেশি অন্দরে, কহে মৃদু স্বরে,
তুমি রূপসীর সার।
শুন কিবা কব, হেরে রূপ তব,
পুরুষের বাঁচা ভার।।

বাবু একজন, বড়ই সুজন,
পড়িয়াছে তব পিছে।।
শুনি শিহরিল, সরকে কহিল,
কেন বল মোরে মিছে।।
হয়ে পরাধীন, আছি চিরদিন,
তুমি তো সকলি জান।।
কোন সুখ নাই, মর্য়ে আছি ভাই,
বাঁচি যদি যায় প্রাণ।।
শুন সর বলি, হবে ঢলাঢলি,
যদি শুনে ঘুন যান।
কর্ত্তা বাটী আছে, ঘরে এসে পাছে,
তবে হবে অপমান।।
লজ্জা পাছে পাও, আজি চলি যাও,
কহিব শুনিব পরে।
সর তা শুনিয়ে, ভবিতা হইয়ে,
দ্রুত গেল নিজ ঘরে।।
ধনাপহরণে, নায়ক ভবনে,
আসি পর দিনে কয়।
ভবানীচরণ, করিল রচন,
সর মতি মত নয়।।

।। সর নায়িকার সম্বাদ নায়ক নিকটে কহিতেছে।।

।। পয়ার।।

সর আসি বলে বাবু কি কর বসিয়ে।
ভাল ফেরে ফেলিয়াছ সে কথা কহিয়ে।।
না জানি কেমন মিষ্ট সুখ পেয়েছিলে।
মধু মাখা কথা কয়ে মোরে কিনে নিলে।।
তব লাগি ভেবে ভেবে হইনু অঙ্গার।
রেতে চক্ষু বুজি নাই দোহাই গঙ্গার।।
কালিকার পরিশ্রম শুন তবে কই।
টাকা নিয়া ঘরে যাই হেন মেয়ে নই।।
তখনি বাজারে গেনু কাপড় কিনিতে।
তার মনে ধরে সাড়ি না পাই দেখিতে।।

দোকানে দোকানে ভাই ঘুরে ঘুরে মরি।
ভাল সাড়ি না পাইয়া ভাবি কিবা করি।।
তার পরে দেখি এক চেনা লোক যায়।
যেমন কাপড় চাহি কহিনু তাহায়।।
সে আমারে সঙ্গে করে নিয়ে নিজ ঘরে।
এক জোড়া সাড়ি দিল বড় সস্তা দরে।।
বাজারে তেমন সাড়ি কার সাধ্য পায়।
তার জোড়া এক পোন টাকায় বিকায়।।
আমি তারে চক্ষু ঠেরে কত ভোগা দিয়ে।
ষোল গণ্ডা টাকা দিয়ে পরে এনু নিয়ে।।
সেথা হতে দুগ্ধ নিয়ে গেনু তার বাড়ি।
দিদি বলে ডেকে দেখাইনু সাড়ি।।
তার পর সব কথা ভেঙ্গে কৈনু তারে।
শুনে বলে সর্ব্বনাশ কি হবে আমারে।।
ওলো সব জেনে শুনে কেমনে বলিস।
নষ্ট দুষ্ট মত মোরে কখন দেখিস।।
তুই মোর বাড়ি ছুঁড়ি দুবেলা আসিস।
কভু কিছু শুনেছিস বলিতে পারিস।।
এই কথা শুনে মোর মনে হৈল ভয়।
এলোমেলো কথা কয় রাজি বা না হয়।।
পরে পায় ধরে বলি মোর কথা লও।
আমার খাতিরে ভাই তারে রাজি হও।।
অনেক কথার পর শেষ হল রাজি।
মন তার বুঝিয়াছি নহে কারসাজি।।
কিন্তু এক কথা ভাই বলেছে তখন।
বলো তারে দেখা হবে যো পাব যখন।।
মোর সেথা বহুকাল থাকা নাহি হয়।
কেমনে বুঝিব তবে সুযোগ সময়।।
সম্মতি তাহার আমি করিয়া এসেছি।
সুযোগ সময় জন্য উপায় ভেবেছি।।
কিশোরী নেড়ীর নাম শুনিয়া থাকিবে।
তাহা হইতে তুমি তার সময় বুঝিবে।।
তাহারে তোমার কাছে পাঠাইয়া দিব।

আজিকে বিদায় হই পরেতে আসিব।।
এ কথা কহিয়া সর করিল প্রয়াণ।
শুনি নাগরের যেন উড়ে গেল প্রাণ।।
কিন্তু সর গিয়ে সব নেড়ীকে কহিল।
নেড়ী শুনি শীঘ্র করি বাসায় চলিল।।
ভবানীচরণ কহে নাগরে মজায়।
ধরা পাখি হাতে দিয়ে উড়েনী উড়ায়।।

### ।। কিশোরী নেড়ীর সহিত নাগরের সাক্ষাৎ।।

তসরের ঠেঁটী পরা, নাশায় তিলক করা,
পানগুয়া গাল ভরা, গোলাবি রঙ্গের গামছা কাঁধে,
নেড়ী বলা অতি ভুল, ঘষা মাথা ফাঁপা চুল,
লাজ পায় অলি কুল, পড়িয়া কুণ্ডল রূপ ফাঁদে।।
তুলসী মালার হরি, তেনর পরেছে তার,
গলে শোভা চমৎকার, আর সোনা দানা মনোহর।
মোটা গোট কটি মেলে, চাবিশিক্লি তাহে ঝুলে,
ভাবে যেন পড়ে ঢুলে, গৌরাঙ্গে অনঙ্গ নিরন্তর।।
বয়স বিহিত কুচ, কাপড়েতে করি উচ,
তথাপি স্বর্ণের কুচ, লাগে ভাব থাকিলে অন্তর।
আড়ে আড়ে পিছে চায়, ভাবে আছে কে কোথায়,
দেখে যারে ঠেরে যায়, বিধুমুখে হাসি স্বতন্তর।।
কথায় কথায় ভঙ্গি, অনঙ্গেরে করে সঙ্গি,
এক নেত্রে কত রঙ্গি, দশনে মদন ভস্ম মিশি।
ক্ষণেকে মুদিত আস্য, ক্ষণে হয় সুপ্রকাশ্য,
ক্ষণে ক্ষণে পরিহাস্য, পুরুষে মজায় দিবানিশি।।
এ ভাবে কিশোরী যায়, নাগর দেখিতে পায়,
সে ভাব বর্ণন দায়, ভাবক যে মনে সেত বুঝিবে।
ভবানীচরণ কয়, শুন বাবু রসময়,
আর না করিও ভয়, নেড়ী হতে সন্ধান পাইবে।।

## ।। কিশোরী নেড়ীর প্রতি নাগরের উক্তি।।

### ।। লঘু চৌপদী।।

নায়ক বিস্তর করে, কিশোরীর করে ধরে,
প্রকাশিছে মৃদুস্বরে, মনো অভিলাষে।
অমুক কামিনী হেরে, পড়েছি বিষম ফেরে,
মিলনে মনন করে, হয়েছি উদাস।।
মনোদুঃখে দিন যায়, হইনু দীনের প্রায়,
প্রাণ তারে সদা চায়, না দেখে উপায়।
মালিনী ও মতি সর, হইয়াছে অবসর,
তাহাতে কাঁপে অন্তর, বল কে ঘটায়।।
মতি করেছিল তায়, তাহাতে পুরিয়া যায়,
বলেছিল সে কথায়, আজি যাও মতি।
এসো কামানের বারে, মনোবাঞ্ছা জানিবারে,
ইথে যদি হতে পারে, হয়েছে সম্মতি।।
কিন্তু কামানের বারে, কে বল যাইতে পারে,
অতএব ঠেকে ভারে, কহিল আমায়।
সর সদা সেই ঘরে, গমনাগমন করে,
তাহারে বলিল পরে, হইবে উপায়।।
পরে সর নিয়ে ভার, নাহিক পাইল পার,
নাম করে সে তোমার, বলিল বিশেষ।
হইয়াছি অস্থির, তুমি যদি কর স্থির,
তবে হই সুস্থির, ঘুচে এই ক্লেশ।।
শুনেছি তোমার যশ, জান ভাল প্রেমরস,
তুমি তারে করে বশ, বুঝাইতে পার।
প্রেমের তরঙ্গ বল, সে বড় আশ্চর্য্য কল,
তাহে জ্বালি কামানল, যুবতীরে সার।।
তোমা বিনা এই কর্ম্ম, কে বুঝিতে পারে মর্ম্ম,
রাখহ আপন ধর্ম্ম, করো না বঞ্চনা।
ভবানীচরণ বলে, জুড়াবে যুবতী জলে,
কর বাবু কুতূহলে, কিশোরী সাধনা।।

## ।। নাগরের প্রতি কিশোরীর উক্তি ।।

### ।। ত্রিপদী ।।

কিশোরী শুনিয়া বাণী, জুড়িয়া যুগল পানি,
কহে আমি অতি ক্ষুদ্র প্রাণী।
মোরে এত সমাদর, অকারণ গুণাকর,
কহি শুন আমি যাহা জানি।।
বুঝিনু তোমার মন, লুটিবা পরের ধন,
সে বড় কঠিন ঠাঁই ভাই।
আঁকাবাঁকা ব্রজবাসী, দ্বারে আছে রাশি রাশি,
মুখ দেখে আমি ভয় পাই।।
খোটটা তারা বড় ঠেঁটা, বাপে নাহি মানে বেটা
প্রভু বাক্য করে ব্রহ্মজ্ঞান।
যদি মুখ তুলে চায়, ভয়ে প্রাণ উড়ে যায়,
কার সাধ্য অন্দরেতে যান।।
চেয়ে যদি হেসে যাই, নাহি বুঝে বলে যাই,
মাতা হেট করিয়া পলাই।
চাকর বাকর যারা, ধনে বশ হবে তারা,
কিন্তু ঐ ব্যাটারা বালাই।।
সে বড় হে লোক খাসা, পিরীতের করে আশা,
প্রেম আশে কত কথা কয়
তারে রাজি করা যায়, সেটা বড় নহে দায়,
শাশুড়ী ননদ নাহি ভয়।।
অতএব মনে করি, এ কর্ম্ম করিতে পারি,
কিন্তু বহু শ্রম ধন ব্যয়।
কেবল টাকার শ্রাদ্ধ, নৈলে হবে অপরাধ,
এই সত্য করহ প্রত্যয়।।
শুন হে নাগর রাজ, আমা হতে এই কাজ
নাহি হতে পারে বাবু শেষ।
রাত্রি সেতা থাকি নাই, ইহাতেই ভাবি নাই,
যাতে হবে শুনহ বিশেষ।।
গোপী দাসী কাছে থাকে, দিদি দিদি বলে ডাকে,
আর ভালবাসে অতিশয়।
তারে যদি বল তবে, এই কর্ম্ম সিদ্ধ হবে,

গোপী বই করি সাদ্ধ নয়।।
সেও লোক ভাল বড়, তারে যদি ধরে পড়,
অনায়াসে পুরাবে বাসনা।
সে যবে বাসায় যাবে, সেসময় দেখা পাবে,
বলো তারে নাহিক ভাবনা।।
আকৃতি প্রকৃতি কয়ে, বাসস্থল জানাইয়ে,
কিশোরী চলিল নিজ বাসে!
নাগর করিছে খেদ, নেড়ী আশা হল ছেদ,
না জানি ঘটিবে কত মাসে।।
সকলেরি এক মন, হরণ করিবে ধন,
ভোগ দিয়ে করে না উপায়।
ভবানীচরণ কয়, হলো বাবু সুসময়,
দেখ গোপী নিজ গৃহে যায়।।

### ।।গোপী দাসীর রূপ বর্ণন।।

।। দীর্ঘ ত্রিপদী।।

তথায় পাইয়া সাড়ি, গোপী পরে যায় বাড়ি,
পরিধেয় ভাল বটে কিন্তু পুরাতন।
পেড়ে নীল আছে ভাল, ঈষৎ হতেছে কাল,
সে কাল সেজেছে ভাল, দাসীর কারণ।।
বাম করে কাষ্ঠ লুটি, বগাল বেগুন দুটি,
চেলের পুটলি এক আছে ডান হাতে।
হেলে দুলে যায় চলে, কাহারে না কিছু বলে,
রূপের গৌরব করে বুঝায় তাহাতে।।
এক ছড়া দানা গলে, বিধবা বলার ছলে,
চুড়ি পলা আদি কিছু নাহি ধরে করে।
বয়স হয়েছে ভারি, যুবতীর ভাব ধারি,
তাহার জোরেতে তুচ্ছ করে যুবা বরে।।
একমাত্র পতি যার, সধবা বলিয়া তার,
খ্যাতি করে দেখ এই জগৎ সংসারে।
স্বজাতির পঞ্চ নরে, রতি দান যেবা করে,
বেশ্যা বলি খ্যাতি তার শাস্ত্র অনুসারে।।
ভবানীচরণ ভনে, শুন সবে স্থির মনে,

নিত্য নব পতি বিনা যেবা নহে স্থির।
কে বলে বিধবা তারে, বেশ্যা কে বলিতে পারে,
গণিতে গোপীর পতি অস্থির মিহির।।

## ।। নাগর নিকটে গোপীর আগমন।।

।। একাবলী ছন্দ।।

রূপবতী গোপী চলিয়া যায়।
ঘরে বসি নাগর দেখে তায়।।
গোপীকে চিনিয়া ডাকিল তবে।
মোর কথা কিছু শুনিতে হবে।।
শুনি ক্ষেপা গোপী হইল অতি।
রোষে ভাষ কহে নাগর প্রতি।।
ও মাগো ইনি কে ভাল তো দায়।
চেনা নয় কথা কহিতে চায়।।
পথে চলে যেতে কতই পাপ।
না জানি কতই আছেন কাপ।।
লোক বুঝে কথা কহিতে হয়।
ভাল মানুষের ধারা তো নয়।।
জান না যে আমি কেমন মেয়ে
অষ্টম মঙ্গলা দিব কি গেয়ে।।
যার ঘরে আমি করি চাকরি।
তারে যদি এই সম্বাদ করি।।
থোতা মুখ ভোতা হয় এখনি।
শুনে চুপ করে নাগর মণি।।
গোপী মনে মনে হাসে অমনি।
কাঁচা নাগরের গতি এমনি।।
কিন্তু এটা জানা উচিত হয়।
না জানি আমারে কি কথা কয়।।
পুন ভাবে বুঝি আমারে চায়।
এই ভাবে তার বাটীতে যায়।।
মৃদু মৃদু হেসে জিজ্ঞাসে তায়।
হাতে কাঠে হাসি ঠেকিয়া যায়।।
গোপী আসি তার বসিল পাশে।

নাগর আপন সরস ভাষে।। '
শুন শুন গোপী আমার কথা।
শুনিলে হৃদয়ে পাইবে ব্যথা।।
আমি একদিন ছাতেরো পরে।
উঠেছিনু বায়ু সেবন তরে।।
কোন্ সুধামুখী হেন সময়।
সৌধপরি ভ্রমে আপনালয়।।
রূপ হেন যেন হীরক রাশি।
সেইরূপ হৃদে পশিল আসি।।
হীরে হেনরূপ হৃদয় ধরে।
হীরা ধারে যেন বুক বিদরে।।
যদি সেই নিশি পরশ হয়।
তবে বাঁচে প্রাণ দেহেতে রয়।।
তুমি সহচরী শুনেছি তার।
যদি কর দুঃখ সাগর পার।।
তরিবারে তরি নাই তোমা বৈ।
মনে এই ভাবি তব সোমা কৈ।।
ভবাণীচরণ কহিছে সার।
গোপী হতে তুমি হইবে পার।।

### ।। নাগরের কথায় গোপীর উত্তর প্রত্যুত্তর।।

।।পয়ার।।

গোপী সেই কথা শুনে ছাড়িল নিঃশ্বাস।
এসেছিনু ভাল বুঝে করিয়া বিশ্বাস।।
কি কথা কইলে তুমি ইকি সর্ব্বনাশ।
এইরূপে করে কত ভঙ্গী হা হুতাশ।।
মাথার উপরে মাথা কে ধরিতে পারে।
কিসের অভাব তার কে কহিবে তারে।।
এমন কথার মধ্যে মোরা থাকি নাই।
বুঝিনু মহৎ তুমি বৈশ ঘরে যাই।।
গোপী গোসা করে যায় নাগর ফিরায়।
সমাদরে হাতে ধরে নিকটে বসায়।।
শুন গোপী যদি ইথে তুমি দেহ মন।

সাধ্য তব সিদ্ধি করা নহে দুর্ঘটন।।
তোমায় আমায় ভাল পরিচয় নাই।
বিদেশী বিয়োগী দেখি কর দূর ছাই।।
মালিনী কিশোরী মতি গোয়ালিনী সর।
দানে দেখিয়াছে জানে বিশেষ বিস্তর।।
তাহারা তৎপরা আমি ঐ কর্ম্মে জেনে।
বহুবিধ ধনে মানে তুষেছিনু এনে।।
কারু হতে কোন মতে কর্ম্ম যদি হতো।
আমা হতে নানা মতে দূরে রতো।।
ঘটায়ে ঘটক হয়ে তুমি যদি দেও।
মতোমত ধন দিব আর কিনে নেও।।
যদ্যপি নবীনা তুমে ধারা প্রবীণার।
বুদ্ধিমতী নাহি দেখি সমান তোমার।।
পথে মোরে স্পষ্ট কয়ে ঘরেতে আসিয়ে।
মিষ্টবাক্যে জিজ্ঞাসিলে বিরল হইয়ে।।
ভাবে বুঝি সল্লোকের মেয়ে তুমি হবে।
রূপ ধারা সুচতুরা নীচ কেবা কবে।।
স্বামী হীনে শোকাকুলে মনো দুঃখ পেয়ে।
চেটো হয়ে চাকরিতে আছ লজ্জা পেয়ে।।
মান্যা ছিলে ক্ষণ মনে সদা ছোপ ছোপ।
মরমেতে মরে আছ ছাড় ক্ষোপ কোপ।।
আমার আশার আশা পুরাইতে বিধি।
সুন্দরীর সহচরী সেই করে বিধি।।
চঞ্চল আমার চিত্ত করে দেও স্থির।
ধন মান দিয়ে অসম করিব সুস্থির।।
ইহাতে চন্দ্রিকাকর পুরিলেন সায়।
আশা ফাঁস দিল দেখে গোপীর গলায়।।

**।। নাগর নিকটে গোপীর পরিচয়।।**

।।পয়ার।।

শুনিয়া কহিল গোপী ওগো মহাশয়।
কেমনে বুঝিলে তুমি মোর পরিচয়।।
সল্লোকের মেয়ে বল কি দেখিলে গুণ।

মরণ নাহিক মোর কপালে আগুন।।
চিনেছো আমায় তুমি ভাঁড়ালে কি হবে।
মোর মাথা খাও আর কারে নাহি কবে।।
পরিচয় মোর তবে শুনহ বিশেষ।
আমার বাপের বাড়ি আকনা মহেশ ।
পিতৃ নাম নরোত্তম কুলীন কায়স্থ
জাগুলী শ্বশুর বাড়ি কুটুম্ব সমস্ত।।
শ্বশুর স্বামীর নাম কেমনে ধরিব।
আকার ইঙ্গিতে আমি সকলি কহিব।।
দেখেছ যাহারে তুমি তার স্বামীনাম।
মোর শ্বশুরের নাম এই কহিলাম।।
স্বামীর কি কথা কব বিধি মোর বাম।
রাজার বেটার মত ছিল নাম ধাম।
পিসাসের বহিন পো বড় সরকার।
নকুড় দত্তের মামি ননদ আমার।।
বিধু বস শুনিয়াছি খুড়া মোর যার।
মামাতো দেবর মোর দেওয়ান রাজার।।
আর কত কব বাবু কৈতে বুক ফাটে।
দেখে লোক চিনে ফেলে যাইনাকো ঘাটে।।
তোমার কথায় আমি হইলাম তুষ্ট।
প্রথমে বলেছি শক্ত হইও নাকো রুষ্ট।।
আমি এই কথা আজি কহিয়া দেখিব।
রাজি যদি হয় তবে তোমারে কহিব।।
বেলা হৈল যাই আমি আর কি করিব।
দেখি যদি পারি তবে বিকালে আসিব।।
নাগরের কাছে গোপী হইয়া বিদায়।
দ্রুত গতি গেল পরে আপন বাসায়।।
রন্ধন ভোজন গোপী করি শীঘ্রগতি।
অন্য দিন হতে ত্বরা করিলেক অতি।।
ভবানী কহিছে যাহা নায়ক কহিল।
গোপী গিয়ে কামিনীরে কহিতে লাগিল।।

## ।। গোপী দাসীর সহিত নায়িকার কথোপকথন।।

### ।। একাবলি ছন্দ।।

সদাই তোমায় করিলো মানা।
ছাদে গেলে কথা হইবে নানা।।
তব রূপখানি যে জন হেরে।
বাড়ি বেড়ে সেই ঘুরিয়া ফেরে।।
নলিনী কাননে ভ্রমর গতি।
তাহা ঘুচাইতে কাহার শকতি।।
কত শত জন এমনি করে।
আনাচে কানাচে ঘুরিয়া মরে।।
যুবাজন গলে রূপের ফাঁস।
দেও যারে সে যে ভাবে আকাশ।।
সম্প্রতি এমনি ছাতেরো পরে।
উঠেছিলে বটে শুনলো পরে।।
তাতে একজন পড়েছে ফেরে।
দেখা দিয়ে তারে বিন্ধেছ শরে।।
তব সঙ্গে সঙ্গ হবার আশে।
কত জনে টাকা দিল অনাসে।।
শুন তবে তার বিশেষ কই।
প্রথমে তোমার মালিনী সই।।
পরে সর মতি কিশোরী নারী।
ভোগা দিয়ে হাত মেরেছে ভারী।।
অবশেষে বুঝি বুঝিয়া শেষ।
আমারে ধরেছে জেনে বিশেষ।।
আমি যদি তাতে না দিনু সায়।
কাতর হইয়া ধরিল পায়।।
ধনে গুণে রূপে নাগর বটে।
সব আশা পুরে যদি সে ঘটে।।
পতো ফতো বঁধু দেখিয়া ভোল।
পিরিতের কথা সবাই তোল।।
কোন ঠেঁটা এনে পুড়িব পোড়া।
এরে এনে দিব মিলিবে জোড়া।।
এখন তোমার কথা পাইলে।

হবে কি না হবে যাই জানিলে।।
ভবানী স্মরিয়া কহিছে পরে।
রমণী বদনে হাসি না ধরে।।

### ।। গোপীর প্রতি নায়িকার উক্তি।।

।। লঘু ত্রিপদী।।

শুনে রসবতী, কহে গোপী প্রতি,
নাগর দেখিব তব।
যেমন কহিলে, এমন হইলে,
এনে দিলে তার হব।।
রসিক নাগর, গুণের সাগর,
কামিনীর .মনোলোভা।
কিসেতে মজিবে, আমারে ভজিবে,
কেমন পাইবে শোভা।
তুমি যত বল, আমি বুঝি ছল,
কহিতেছ ঠাট করে।
যদি হেন পাও, নিজে মজে যাও,
কেন দিবা প্রাণ ধরে।
সাক্ষি দেখ তার, কি কহিব আর,
মালিনী কিশোরী মতি।
সর উড়ে রাঁড়ি, করে বাড়াবাড়ি,
ভুলাইল তার মতি।
ইথে বুঝা যায়, যেবা যাহা পায়,
কেবা তারে তাহা দেয়।
জানি তব ঠাট, করিতেছ নাট,
মোর মনে এই নেয়।
বুঝিনু সকল, কেন মিছে বল,
তুমি যত হিতকারী।
সুনাগর প্রিয়ে, আছ তারে নিয়ে,
সকলি বুঝিতে পারি।
ভবাণীচরণ, কহিতেছ তখন,
নীচগামী সে তো নয়।
এ সব রমণী দাসী বা কুট্‌নি,
সে জন তোমারি হয়।।

### ।। নায়িকার সহিত গোপীর কথোপকথন ।।

#### ।। ললিত পয়ার ।।

শুনিয়া গজবে গোপী গুমোর করিয়ে।
গুরু গঙ্গা গোঁসাঞের দোহাই বলিয়ে।।
মোর মনে ছিল মিটাব তব সাধ।
হিতে বিপরীত দেখ বিধি সাধে বাদ।।
আমার আমার করে মরি যার তরে।
সে যে আপন করে না জানে অন্তরে।।
হিয়ের মাঝেতে হিত করিবারে চাই।
তবু তাতে ভিন্ন ভাব ভাল তো বালাই।।
মনে মনে বুঝে বুঝ কিবা না করেছি।
কোথায় কোথায় গিয়ে নাগর এনেছি।।
মুঠ মুঠ টাকা তারা মোর ঘরে থুয়ে।
অর্দ্ধেক অধিক রাত্রি থাকিত যে শুয়ে।।
কত কথা কইত তারা কিছু শুনি নাই।
ধর্ম্ম জ্ঞানে মর্ম্ম কথা তোমার দোহাই।।
সত্য এমন কিছু বুড়ি হই নাই।
চাই যদি যুবা জনে এখনি মজাই।।
সে সব ছেড়েছি শুন তোমার খাতিরে।
ভাল না ভাবিয়ে ইথে মন্দ বল ফিরে।।
বুঝিনু বুঝিনু তবে বড়র মর্ম্ম।
কি তব তোমার দোষ কালের এ ধর্ম্ম।।
ভোগা দিয়ে ভাল দেখে নাগর আনিয়ে।
মুই তারে নিয়ে আছি তোমায় না দিয়ে।।
এমন করিয়া থাকি হইবে প্রকাশ।
যৌবন জ্বলিয়া যাবে হবে সর্ব্বনাশ।।
গোপীর বিরস মুখ দেখিয়া যুবতী।
ভাবিল মনেতে দাসী ক্রোধাকুলা অতি।।
বিনয় করিয়া তবে গোপীকে বুঝায়।
ভাল গোপী গোসা তোর হলো কি কথায়।।
বুঝায়্যা যুবতী কয় কেন কর রোষ।
কৌতুকে কহিনু দোষ অন্তর সন্তোষ।।
এ কথা বলে মাত্র করেছি তামাসা।

নাগর লইয়া তুমি আছ বড় খাসা।।
প্রাণ ধরে আমারে কি দিবে সে নাগরে।
মনোমত ধন কেবা দেয় অন্য পরে।।
এত বুঝি বড় অসঙ্গত কথা নয়।
নবীনা নাগর ছেড়ে কেবা কোথা রয়।।
যদি বল নাগর আনেছি যার তরে।
তাহারে না দিয়ে আমি রেখেছিনু ঘরে।।
দাসী হয়ে রঙ্গরসে দিবা নিশি থাকি।
ইহা হৈতে কটূ কথা আর কিবা বাকি।।
কিন্তু সেতো এখনো আমার হয় নাই।
হলে হতো গালাগালি বলেছ যা তাই।।
এক কথা বুঝিতে লো পারি বা না পারি।
বলেছিনু তাতে তোর মন হলো ভারি।।
বহিরঙ্গ হতে যদি তবে কি তা বলি।
মনে করেছিনু যে গোপীর মন ছলি।।
তাতে মোর হয়ে গেল হিতে বিপরীত।
একে হয় আর যারে বিধাতা বঞ্চিত।।
ক্ষমা কর গোপী তোর ধরি দুটি হাতে।
পরাণ কেমন করে তোমার গোসাতে।।
মোর মাথে হাত দিয়ে সত্য করে কবে।
তারে মোরে এনে দিয়ে বাঁচাইবে কবে।।
ভবানীচরণ ভাবি যুবতীরে বলে।
নাগর তোমার হবে রবে কুতূহলে।।

**।। মিষ্টিবাক্যে সুতুষ্টা গোপীর যুবতী প্রতি যুক্তি প্রদান।।**

।। পয়ার।।

মধুর মিনতি বাক্যে গোপী হইল বশ।
যুবতীর প্রতি যুক্তি কহিছে সরস।।
শুন লো সুন্দরী তবে সুখে পুর সায়।
কি কথা কহিব সেথা কহ লো আমায়।।
বুঝে সুঝে বল ভাই যাহা মনে ধরে।
মিছা মজাইলি গোপী বলো নাকো পরে।।
মতিবালা প্রভৃতি গহনা যত চাবে।।

অমনি তখনি সে তো শুনিলে পাঠাবে।।
সাথে সাথে যদি নেও কিন্তু হবে দোষ।
ঠিক ঠিক কথা কই করো নাক রোশ।।
গহনা গাঁঠা বড় লেঠা ভাল না সে আশ।
পরিলে দেখিলে সবে হইবে প্রকাশ।।
টাকাটুকি নিলে থুলে কে জানিতে পারে।
বিবেচনা করে কহ কহিব তাহারে।।
বিলম্ব বিস্তর আর করা মত নয়।
বলেছি বিকাল বেলা যাইব নিশ্চয়।।
এলোমেলো কথাতে কেবল গেল বেলা।
মিছা মিছি বকাবকি যেন ছেলে খেলা।।
আসল কর্ম্মের কথা কও কিছু মোরে।
আমি মনে বুঝে তারে কব ঘোরে যারে।।
কহিছে চন্দ্রিকাকার গোপী সব জান।
মুখ দেখে মন কথা বুকে টেনে আন।।

।। গোপী প্রতি নায়িকার অনুমতি।।

।। লঘু ত্রিপদী।।

শুনি চন্দ্রাননে, সহাস্য বদনে,
সখী সম্বোধনে-দাসীরে কয়।
যাও গোপী তথা, বুঝে কবে কথা,
যেন সেখানেতে কেহ না রয়।।
বিরলে আনিয়ে, বলিবে বুঝিয়ে,
বল দেখি তুমি কি দিতে পার।
তার আশা পাবে, তবে তুমি চাবে,
তিন গুণ যত হবে তাহার।।
যদি রাজী হয়, কবে মহাশয়,
পাল্কীতে করে আমি আনিব।
ইসারা করিবে, আমারে কি দিবে,
শুনে যাই আজি আনিয়া দিব।
যেন লাজে ঠকে, এস নাক যাকে,
লম্পট পুরুষ ভুলাতে পারে।
ভবানীচরণ, কহিছে তখন,
গোপী শুনে যায় কহিতে তারে।।

।। গোপী নাগর নিকটে গমন করিয়া নায়িকার সম্বাদ কহিতেছে।।

।। অন্ত্যযমক পয়ার।।

গোপনে গমন করে গোপী তাড়াতাড়ি।
গন্তানী গমনকালে করে বাড়াবাড়ি।।
নাগরের বাহারের ঘরে ধীরে ধীরে।
গোপী গিয়ে প্রবেশিয়ে দেখে ফিরে ফিরে।।
একাকী নাগর আছে নাহি গোলমাল।
কহিতে লাগিল তবে কবে তিলে তাল।।
সেই কথা কয়ে সেথা খাই গালাগালি।
সে তো দিল আর দাসদাসী শালাশালী।।
তুমি বড় লোক বলে করি জাঁকজোঁক।
নাহি শুনে এরে পরে করে ডাক ডোক।।
গোসা করে পরে মোরে কহে চোটপাট।
পুলিসে পাঠাতে চায় শুন মোটমাট।।
শুনে মোর অঙ্গ তবে কাঁপে থরথর।
দুই চক্ষে জল মোর ঝরে ঝর ঝর।।
বুক দুড় দুড় করে প্রাণ ছটফট।
ভেবে তবে তার পায়ে ধরি চটপট।।
গোসা গেল হাতে ধরে করে টানাটানি।
তাহা দেখে দাসদাসী করে কানাকানি।।
চুপে. চুপে আমি যত করি ঘোরঘার।
চাকর বাকর দেখে করে সোরসার।।
তাদের মিনতি করি দিনু ফোঁস ফাঁস।
সকলে করিনু রাজী দিয়ে ঘুস ঘাস।।
কেন বা এ কর্ম্মে হাত দিনু হায় হায়।
তোমার জন্যেতে হলো প্রাণ যায় যায়।।
অনেক দুঃখেতে তবে করি রাজারাজি।
এসব করিতে বেলা হলো সাঁজাসাঁজি।।
দেওয়া থোয়া কথা এবে কর ফুট ফাট।
মনোমত নাহি দিলে সব ছুটছাট।।
আমি গেলে তবে কথা হবে পাকাপাকি।
আজিগে আনিব তাকে নহে ফাঁকাফাঁকি।।
ত্বরায় বিদায় কর শক্র পায় পায়।

সুন্দরী আসিয়া শোভা দিবে গায় গায়।
ভবানীচরণ কহে লও সায় সায়।
মিলন হইবে মিলে যাবে টায়টায়।।

## ।। সুসম্বাদে গোপীর প্রতি নাগরের উক্তি।।

।।পয়ার।।

সুসম্বাদ শুনে সুখে কহিছে নাগর।
গোপী তব গুণ গাব কি আর বিস্তর।।
হায় হায় তোমার হয়েছে অপমান।
প্রাণপনে ধনেমানে করিব সম্মান।।
দীনহীনে দয়া দানে দুঃখ কর দূর।
অতুল ঐশ্বর্য্য হবে উন্নতি প্রচুর।।
কখন কেমনে কর্ম্ম সিদ্ধি হবে কবে।
দেয়াথোয়া কথা কিছু অন্যথা না হবে।।
মনে মনে কর বা বুঝিবে মোর আশ।
পঞ্চাশ মোহর করে দিব মাস মাস।।
আর কি কহিব বল আছে কিছু বাকী।
কথায় কহিব সব পাছে বুঝ ফাঁকি।।
অতএব অতিশয় কথা কিছু নয়।
কর্ম্ম সিদ্ধ হলে হয় ফলে পরিচয়।।
পাঁচশ মোহর ভাল মোড়ক করিল।
পত্র দরশনি বলি গোপী হাতে দিল।।
মুদ্রা নিয়ে গোপী তবে মুখ পানে চায়।
তিনগুণ চাওয়া গেল মনে লাজ পায়।।
ভবানী কহিছে লোভি কামিনীরে ধিক্।
রফা করা দূরে গিয়ে আশার অধিক।।

## ।।গোপী নাগরের স্থানে মোহর পাইয়া বার্ত্তা লইয়া কামিনীকে কহিল।।

।। ত্রিপদী।।

গোপী যেথা পায়ে লজ্জা দেখ তার সজ্জা গঞ্জা,
আর দান মনের আশায়।
রসিক নাগর বর ধন দানে অকাতর
দেখে গিয়ে সুন্দরীরে কয়।

আমারে থাকুক ধিক্ তোমাকেও ততোধিক্,
টাকা চাওয়া হলো লজ্জাকর।
তার কথা কি কহিব, ঠিক যেন সদাশিব,
আহামরি কেমন সুন্দর।
অতি বড় মিষ্ট শান্ত, কামিনীর প্রিয়কান্ত
মধুমাখা কথাগুলো কয়।।
কি খাসা পোষাক পরে, টাকাকড়ি তুচ্ছ করে,
বাবুগিরি করে অতিশয়।।
বশ হবে তার গুণে, চমকে যাবে দান শুনে,
এই দেখ আজি কি দিয়েছে।
রফা কি করিব তার, আঁজলা পুরে দিতে চায়,
বাক্স ভরে মোহর রেখেছে।।
তোমার দৌলতে কত, জানি বাবু শত শত,
এর চাকরের যোগ্য নয়।
কথা আর কত কব দেখিলে বুঝিবে সব,
শীঘ্র চল বিলম্ব না হয়।।
তোমার আশার তরে, আছে সে মরমে মরে,
গেলে তুমি না জানি কি করে।
ভবানীচরণ ভাষে, বান্ধি দুই ভুজ পাশে,
রাখিবেক হৃদয় উপরে।।

### ।। নাগরের নিকটে নায়িকার গমনোদ্যোগ।।

।।পয়ার।।

শুনিয়ে সন্তোষ পেয়ে কহিতে যুবতী।
কি আর ওজর তবে যাব শীঘ্রগতি।।
বেহারা ডাকিয়া তুমি এনে রাখ দ্বারে।
কোন্‌খানে যাবে যেন জানতে না পারে।।
আমি গিয়ে গা ধুয়ে গহনা পরি ঘরে।
বেহারা বাহিরে রেখে এসো তুমি পরে।।
কর্ত্তার কাছেতে আমি সাজগোজ পরে।
খাবার দাবার তার যাব হাতে করে।।
সে সময় কবে এসে মুখ কর ভার।
পিসির হয়েছে পীড়া জ্বর অতিশার।।

চক্ষে দেখে এনু আমি বড় বাড়াবাড়ি।
সঙ্গে সঙ্গে পালকি মোর দিল তাড়াতাড়ি।।
পরে যা কহিতে হয় আমি কব তারে।
গোপী গেল তখনি বেহারা আনিবারে।।
ভবানীচরণ কহে রস কব কারে।
ছেনালের কত ছল কে বুঝিতে পারে।।

**।। বেশ করিয়া নায়িকার পতির অনুমতি লইয়া নাগর নিকটে গমন।।**

।।পয়ার।।

গোপীকে কহিয়া গৃহে করিল যে বেশ
কিঞ্চিৎ কহিব যদি না পারি বিশেষ।।
কুটিল কুন্তল কাল কপাল উপর।
সৌদামিনী জিনি সিঁথি অতি শোভাকর।।
কাণবালা কর্ণফুল কর্ণেতে পরেছে।
মনোহর মুক্তা গোচ্ছা তাহাতে দিয়েছে।।
মুক্তায় মণ্ডিত লত্ নাশায় দুলিছে।
মঞ্জনে মার্জিত দন্ত দামিনী খসিছে।।
মুক্তালোচ্ছা গলদেশে সাজে সাতনরি।
হীরাপান্না ধুকধুকি আছে শোভাকরি।।
বাহুতে পরেছে বাজু হীরাতে জড়াও।
পরেছে তাবিজ কোলে করিয়া মেলাও।।
ধানি মুড়কি মরদানি পৈঁছে আছে হাতে।
নবরত্ন অঙ্গুরীর শোভা করে তাতে।।
হীরার পুলেতে স্বর্ণবালা সুশোভিত।
কটিতে কনকচন্দ্র হার মনোনীত।।
চাবিশিক্লি তাহে পুন দিয়েছে ঝুলায়ে।
পদাঙ্গুলে আছে চুটকি ছাল্লাতে মিশায়ে।।
সুবর্ণের গোল মল পরিয়াছে পায়।
পরেছে ঢাকাই সাড়ি অঙ্গ দেখা যায়।।
এই বেশে স্বামী গৃহে প্রবেশ করিল।
দাসী আসি পূর্ব্ব মত কহিতে লাগিল।।
শুনিয়া কপট কথা ভাবিতা ভবিনী।
ভর্ত্তার নিকটে ভাবে কহিল কামিনী।।

পিসিকে আমার বলে আর ,কেহ নাই।
যদি তুমি বল তবে আমি সেতা যাই।।
কর্ত্তাটি ভাবিত হয়ে দিলেন বিদায়।
কামের তীরের ন্যায় সোয়ারিতে যায়।।
ভবানীচরণ বলে সে রূপ ভাবিলে।
ভুলে লোক জপতপ. কি হয় দেখিলে।।

### ।। নাগর নিজালয়ে উৎকণ্ঠিত এবং নায়িকার সহিত প্রথম মিলন।।

।।শেষেক শব্দে পয়ার।।

ভাবিত নাগর গৃহে ভাবে এলো এলো।
গোপী পাকা কথা কহে কভু নহে এলো।।
সেই বলে গেছে আজি পুরাইব আশা।
কি জানি কেমন করে হবে তার আসা।।
আসার বিলম্বে মন প্রবোধ না মানে।
পুরাও কামনা কালি বলে পূজা মানে।।
বারাণ্ডায় গিয়ে পথ দেখে ঘড়ি ঘড়ি।
রাত্রি কত হলো বলে কভু দেখে ঘড়ি।।
আশা না হইলে গোপী এসে খাড়া খাড়া।
সমাচার দিবে বলে আছে কান খাড়া।।
এমন সময় গোপী দ্বার খোল বলে।।
নাগর ভাবিল এলো মম ভাগ্য বলে।।
সোয়ারি ভিতরে এনে দ্বারে দিল খিল।
পরম আনন্দে হাসে করে খিল খিল।।
কামুক কামিনী পেয়ে ডাকিল তাহাতে।
চিন্তনীয় চিন্তামণি মিলিল তাহাতে।।
মনে ভাবিতেছে হেন কপাল কাহার।
যতনে রতন মিলে শাস্ত্রে আছে বিধি।
এই হেতু আশা পূর্ণ করিয়াছে বিধি।।
উজ্জ্বল করিল পুরী তোমার সুবর্ণ।
পরশে এ লৌহ দেহ হইবে সুবর্ণ।।
দেখিব তোমার মুখ ছিল না যে মনে।
কি কব কাহারে তুমি মিলিল যেমনে।।
বহু দুঃখ দিয়ে আগে এলে তার পর।

যা হউক কিনে নিলে ভেবনাক পর।।
তাপ পাপ পলাইল আনন্দ অপার।
কামের সাগর আর নাহিক অপার।।
এক্ষণে পালঙ্গে বৈশ তবে শোভা পায়।
ভবানী কহিছে বসাইবে ধরে পায়।।

**।। নাগরের প্রতি নায়িকার উক্তি।।**

।।ত্রিপদী।।

শুনিয়ে নায়িকা পরে, কহিছে নাগর বরে,
নাসায় তুলিয়া দিয়ে কর।
দেখিয়া তোমার রীত, মনেতে হইল ভীত,
স্থির হলে হবে সুখকর।।
এসেছি তোমার কাছে, সকলি হইবে পাছে,
আগে মোর কথা দুটি শোন।
যদি বড় ক্ষুধা পায়, কেহ না দু হাতে খায়,
এই মাত্র হলো দেখা শুনা।।
আগে পরিচয় কর, কি জাতি কি নাম ধর,
কোথা ঘর কি জন্যে এখানে।
কহ যদি শুনি আগে, যদি মোর মনে লাগে,
তবে বসি যেখানে সেখানে।।
শুনেছি গোপীর মুখে, সদা তুমি থাক সুখে,
পীরিত করিতে নাকি চাও।
তাহা যদি করা হয়, শুন তবে মহাশয়,
চক্ষু কর্ণে বিবাদ ঘুচাও।।
গোপনেতে কথা ক্রমে, এসেছি হে মনো ভ্রমে,
প্রেম করি যদি নাহি যায়।।
ভবাণী চরণ কয়, কামিনী কঠিন হয়,
এই ছলে লম্পট মজায়।।

**।। কামিনী নিকটে নাগরের পরিচয়।।**

।। ত্রিপদী।।

শুনিয়া নাগর কয়, যাতে তার মন লয়,
হেন পরিচয় দেয় করিয়া বিস্তার।

বুঝিলাম তুমি অতি, সুচতুরা বুদ্ধিমতী.
শুন তবে পরিচয় বিশেষ আসার।।
শ্রীদেব নাগর নাম, শৃঙ্গার নগরে ধাম,
লেখাপড়া জ্ঞান গুণ কেবল নাগরী।
কামপুরে জমিদারি, সে কর্ম্মেতে ব্যস্ত ভারি,
তালুক রক্ষার হেতু আছি বাসা করি।।
ক্ষত্রিয় কুলোদ্ভব, কেবা করে পরাভব,
বাপ বহু ধন রেখে গিয়াছেন স্বর্গে।।
মাতা সহোদর ভাই, দারা সুত কেহ নাই,
মায়াপুরে নিজ বাটী আছে গোষ্ঠীবর্গে।।
বিবাহের নাহি আশ, পরবাসে বারমাস,
সুখে থাকিবার জন্য ব্যয় করি ধন।।
শুন শুন সত্য কই, কাহার অধীন নই,
তব প্রেমাধীন হইয়াছে মন।।
কামনা পূরণ বশে, কি রজনী কি দিবসে,
সন্ধানে আকুল মন অতিশয় ছিল।।
তোমারে পাইয়া অদ্য, গিয়াছে সে দুঃখ সদ্য,
সুস্থির হইল মন বাসনা পুরিল।।
প্রার্থনা এক্ষণে মনে, কালিকার শ্রীচরণে,
যেন এই সঙ্গ ভঙ্গ না হয় কখন।।
তব সব পরিচয়, পাইয়াছি সুনিশ্চয়,
কিন্তু নাহি জানি নাম বলিতে এখন।।
নাম শুনে করি নাম, তবে পুরে মনস্কাম,
অধিক কি কব আর শুন প্রাণ ধন।।
ভবানীচরণ কয়, যে জন শরণ লয়,
কামিনী করুণা করে তার বশ হন।।

### ।। নাগর নিকটে নায়িকার পরিচয়।।

### ।। দীর্ঘ ত্রিপদী।।

শুনিয়া যুবতী কয়, নাম শুনে রসময়,
কি হইবে তব কাম বল দেখি শুনি।।
তন্ত্র মন্ত্র বলে ছলে, বশ করি করতলে,
আমারে রাখিবে গুণে বুঝি তুমি গুণী।।

নাম কি বলিতে হবে, শুন নাম বলি তবে,
পূর্ব্ব নাম আছে মোর অনঙ্গমঞ্জরী।
অদ্যাবধি হলো নাম, পুরিল হে মনোস্কাম,
নাম অনুরূপ নাম শ্রীদেব নাগরী।।
শ্রীদেব নাগর শুনে, বাধ্য হয় তার গুণে,
সুখের সাগরে উঠে ভাসিয়া ভাসিয়া।
কামিনী কমল পানি, গ্রহণ করিল টানি,
কহিতে লাগিল পরে হাসিয়া হাসিয়া।।
এত পুণ্য করি নাই, তোমারে গৃহেতে পাই,
কি পুণ্যেতে তুমি মোরে হইলে সদয়।
আমি এই মনে করি, দাসী দূতী রূপ ধরি,
কামনা পুরাতে গোপী হইল উদয়।।
সহজাত দয়াবতী, দূতী দয়া নামে রতি,
দাসীরূপে দেখ দোঁহে মিলাইয়া দিল।।
ভবানীচরণ ভণে, নাগর বুঝিয়ে মনে,
দূতীগুণ বর্ণি স্তুতি কহিতে লাগিল।।

।। নাগর উক্তি দূতী স্তুতি।।

।। ত্রিপদী।।

নাগর করিছে স্তুতি, আমি বুঝিলাম দূতী,
পুরুষের সুখের উপায়।।
চিরকাল দূতী গতি, বিনা নহে স্থির মতি,
মনে বিবেচিলে জানা যায়।।
দূতী সঙ্গ নিরবধি, যদি হয় বাল্যাবধি,
লোক তবে পুরুষার্থ হয়।
দেখহ বালক কালে, গুরুরূপে পাঠশালে,
দূতী আসি নিকটে উদয়।।
না হইলে জ্ঞানোদয়, কদাচ নাহিক হয়,
যুবাকালে ঘটক রূপিণী।
দূতীর অসীম দয়া, আহা তাকি যায় কয়া,
যে রূপেতে বিবাহ সাথিনী।।
নানারূপ নানাস্থলে, বিষয়ে আবৃত হলে,
দূতীর দালাল রূপ হয়।।

সে রূপেতে হয়ে সভ্য, বাণিজ্যে করায় লভ্য,
যাতে ধনি পুরুষ নিশ্চয়।।
আর নিজ নারী প্রতি, যাহার না থাকে মতি,
মতি তার নারী প্রতি যায়।।
জানিলে তাহার মর্ম্ম, সাধিতে আপন ধর্ম্ম,
নিজ মূর্ত্তি ধরেন তথায়।।
প্রকৃতি পুরুষ কৃতি, দূতী হন সবাকৃতি,
দূতী গুণ শুনি অতিশয়।।
প্রকৃতি পুরুষ হলে, কুট্টনী কোটনা বলে,
ভূমণ্ডলে নাম খ্যাত হয়।।
অতএব দূতী ভক্তি, করি তাহে অনুরক্তি,
সাক্ষি দেখ কৃষ্ণ অবতার।।
দূতীকে করিয়া বল, বৃন্দাবনে বাসস্থল,
রসময় করেন প্রচার।।
আমি মূঢ় অনুমানি, দূতী স্তুতি কিবা জানি,
দূতী গুণ জ্ঞানবানে গায়।।
দূতী গুণ পরিমাণ, লিখিলেন ভগবান্,
বেদব্যাস শ্রীকৃষ্ণলীলায়।।
দূতী মন্ত্র উপাসনা, করি করে আরাধনা,
দূতী করে দুঃখ নিবারণ।
ভবানী কহিছে রাম, স্তুতি উক্তি রচিলাম,
কামে মুগ্ধ জনার কারণ।।

**।। প্রথম মিলনে কামযুদ্ধ।।**

।। পয়ার।।

উভয় সন্তোষ মনে পেয়ে পরিচয়।
অবধান কর সবে কামযুদ্ধ হয়।।
অনঙ্গমঞ্জরী আর শ্রীদেব নাগরে।
উভয়ে মিলিয়ে পরে কামযুদ্ধ করে।।
সে যুদ্ধ বর্ণন শুন অপূর্ব্ব ঘটন।
বুঝিবে সে রস সব রসিক সুজন।।
যৌবন রাজেতে নব রাজ দুই জন।
কুচ নাম কামিনী হৃদয় সিংহাসন।।

গুরুতর কলেবর অতি মনোহর।
প্রবল প্রতাপে আজ্ঞাবহ যুবা নর।।
নৃপতি নিকটে নম্রমুখে যুবা আছে।
কটাক্ষ করিলে কর দিতে গেল কাছে।।
মনোনীত করে কুচ হয়ে হৃষ্টমন।
প্রজা যুবা নরে পরে করে আলিঙ্গন।।
আলিঙ্গন কালেতে আনন সেনাপতি।
রাজার নিকটে হৈল প্রিয়তম অতি।।
রাজ আজ্ঞা অনুসারে মর্য্যাদা করিল।
প্রথমে প্রজার মুখে সুধা বরিষিল।।
কুচরাজে কররূপে ঐশ্বর্য্য অতুল।
দেখে দ্বেষে কামরাজে হল কোপাকুল।।
আপন সেনার পরে অনুমতি করে।
করগে দশনদন্ত গণ্ডের উপরে।।
নখরূপ সেনা করে রাজারে আঘাত।
কর হেতু কুচরাজে হইল উৎপাত।।
চপল নয়ন ছলে ভুরু ধনু লয়ে।
ছাড়িল কটাক্ষবাণ দয়াশূন্য হয়ে।।
বাহু গিয়ে বহুবিধ করিয়া বন্ধন।
প্রজারে লইয়া যায় কামের ভবন।।
প্রজাপরে কাম ঘরে করিয়ে প্রবেশ।
লুটিল ভাণ্ডার আর না থাকিল শেষ।।
যুবতী যুবক দোঁহে বিজয়ী হইল।
স্বীয় সেনা লৈয়া কামরাজ পলাইল।।
যুদ্ধকালে দুই অঙ্গে করিতে মিলন।
বিচ্ছেদের ভয়ে ত্যক্ত বসন ভুষণ।।
যুবতী বিজয়ী যবে হৈল সেই রণে।
পুরস্কার করিল আপন সেনাগণে।।
উরু গুরুতর যোদ্ধা তাহে বস্ত্র দিল।
চরণাভরণ দিয়ে চরণ তুষিল।।
বাহুযুগে বলয়াদি দিল অলঙ্কার।
কুচ রাজচক্রবর্ত্তী তারে মতিহার।।
কর্ণকে কুণ্ডল দিল জিনি পূর্ণ শশী।
নাশায় নোলক দানে তুষিল রূপসী।।

শোভাকর সিঁতিজালে করায় শোভন।
এইরূপে সেনাগণে করিল তোষণ।।
আতর গোলাপে অঙ্গ করিল শীতল।
কেবল বান্ধিয়ে ফেলে স্বসৈন্যকুন্তল।।
বিনাইয়া ছিল বেণী জিনি নাগপাশ।
আলিয়ে পড়িয়াছিল পাইয়া সে ত্রাস।।
সুশীতল জলপান করি তারপর।
নায়ক নায়িকা বসি পালঙ্ক উপর।।
এলাচি লবঙ্গ আর জৈতী জায়ফলে।
মিশ্রিত মগাই পান খায় কুতূহলে।।
রঙ্গরসে রজনী হৈল অবসান।
কোকিল ললিতরাগে করিতেছে গান।।
কোকিলাদি রব শুনি কহিছে কামিনী।
উপায় বলহ প্রাণ পোহায় যামিনী।।
কি করিব কেন বিধি করে ছিল দিন।
দিন হেতু বুঝি দীন হব দিন দিন।।
অভাগীর ভাগ্যহেতু অরুণ উদয়।
কপাল গুণেতে রাহু নাহি এ সময়।।
লোক লজ্জা ভয় কেন দিয়েছিলে বিধি।
না থাকিলে নিরবধি পাইতাম নিধি।।
সুখের উপরে দুঃখ সহা নাহি যায়।
আমার কপালে বিধি ঘটাইল তায়।।
বিলম্ব না সহে প্রাণ করহ বিদায়।
কিন্তু ভাবি বজ্রসম বিদায়ের দায়।।
কি করিব যদি তাতে থাকয়ে জীবন।
তবে হলে হতে পারে পুন দরশন।।
ভবানী কহিছে হেন নারী প্রাণধন।
যারে ছেড়ে যায় তার উচিত মরণ।।

**।।নাগর নিকটে অনঙ্গের বিদায়ে তজ্জন্য শ্রীদেবের খেদ।।**

**।। পয়ার।।**

বিদায়ের কথা শুনি শ্রীদেব নাগর।
কহিছে করুণা করি হইয়া কাতর।।
প্রাণপণ করে প্রাণ পেয়েছি তোমায়।

কিরূপে হে কোন্ প্রাণে করিব বিদায়।।
আর কিছুকাল থাকি করি নিরীক্ষণ।
আঁখি স্থির হলে প্রাণ করিবে গমন।।
কিন্তু পাপ আছে লোক লজ্জা অতিশয়।
কুলনারী কর তুমি কলঙ্কের ভয়।।
রজনী হইল শেষ থাকা অনুচিত।
আমি কি কহিব বুঝে করহ বিহিত।।
প্রাণরূপ পক্ষী তব সঙ্গেতে চলিল।
এ দেহ পিঞ্জর পক্ষি ছাড়িয়া রহিল।।
এই কর প্রাণেশ্বরী যেন পুন পাই।
তোমার নিকটে ভিক্ষা এই আমি চাই।।
বিদায় কি দিব প্রাণ করি অনুমান।
সবেধন ছিল মন করিয়াছি দান।।
সামান্য ধনেতে প্রাণ তুষিব কি আর।
বিষয় বিভব যত সকলি তোমার।।
যদি মত হয় দাস দাসীর কারণ।
বাক্স খুলি লও তব যাহা চায় মন।।
এই কথা বলে তারে চাবি দিল ফেলে।
মুঠায় মুঠায় মুদ্রা নিল অবহেলে।।
ভবানী কহিছে ভাল বিদায় হইল।
উভয়ের মনোবাঞ্ছা বিধি পুরাইল।।

।। নায়ক নিকটে নায়িকার বিদায় লইয়া নিজ গৃহে গমন।।

।। পয়ার।।

নাগরের স্থানে পরে লইয়া বিদায়।
পালকি চড়িল গিয়ে গোপী সঙ্গে যায়।।
বেহারার দাম তারা পথে পথে পায়।
কি জানি কর্তার কাছে পাছে গিয়ে চায়।।
বাটী পদার্পণ মাত্র বেহারা বিদায়।
পরে কহে শুন গোপী কি হইল হায়।।
পিসি নাহি যানে কিছু এ সব প্রকার।
শীঘ্র তুমি তারে গিয়ে কহ সমাচার।।
ইঙ্গিত করিলে পিসি তখনি বুঝিবে।

তিনি না জানিলে তবে মজাবে মজিবে।।
গোপী কহে আমি বুঝি এ কর্ম্মে নূতন।
আমারে তোমার পিসি জানে বিলক্ষণ।।
তুমি যেন জান নাকো এ আর কেমন।
যাতে হাত দিই তাতে ঠেকেছ কখন।।
তোমরা দুজনে মত্ত হইলে যখন।
আমি গিয়ে তার কাছে কহিনু তখন।।
তাঁরে সাবধান করে এসেছি তখনি।
ভবানী বাখানে শুনে সাবাসি কুটটনি।।

**।। দ্বিতীয় মিলনে নাগরের বৈষ্ণব বেশ ধারণ।।**

।। দীর্ঘ ত্রিপদী।।

শুনিয়া গোপীর মুখে, সুন্দরী ভাবিল সুখে,
নির্ভর হইয়া রসবতী।
গৃহ কর্ম্ম তেয়াগিয়ে, শয়ন আগারে গিয়ে,
গোপীকে কহিল শীঘ্রগতি।।
তারে না দেখিয়া মরি, দেহ লো উপায় করি,
পুরাতন দেখিব কেমনে।
কত মত যুক্তি করে, সুন্দরী কহিল পরে,
স্থির হইল উভয় মিলনে।।
গোপী গিয়ে বল তায়, স্পষ্টবাদি আখড়ায়,
থেকো আজি বাবাজীর বেশে।
বলে যেও আখড়ায়, সমাদর করে তায়,
আমি যাব দিবসের শেষে।।
গোপী এই কথা নিয়ে, নাগরের কাছে গিয়ে,
বলিল যা কামিনী কহিল।
ভাবিল নাগর রাজ, বৈষ্ণব রাজার সাজ,
প্রেম বশে ধরিতে হইল।।
সে বেশ কহিব কত, কহি কিছু পারি যত,
নাগর দর্পণ করি করে।
স্মরিয়া শ্রীচক্রপাণি, তিলক কুতলি আনি,
প্রথমে তিলক সেবা করে।।
ঘষিয়া তিলক মাটি, দিল করি পরিপাটি,

বাহুমূলে শঙ্খচক্র রেখা।
দিয়া বৃন্দাবনী থাবা, সর্ব্বাঙ্গে ছাবিল ছাবা,
রাধাকৃষ্ণ হরিনাম লেখা।।
তুলসীর কণ্ঠি গলে, নাম মালা করতলে,
হাতে কানে গলে তিন ছড়া।
চন্দন মিশ্রিত করি, তুলসী মস্তকোপরি,
কৌপীন পরিল চিরি গড়া।।
মলমলে ঘোড় করে, ঢাকিল কৌপীন পরে,
আতরাদি সুগন্ধি মাখিল।
সহজে সুবর্ণ কায়, নামাবলি দিল তায়,
ঠিক যেন চৈতন্য সাজিল।।
মুখে হরি হরি বোল, অন্তরেতে গণ্ডগোল,
ভাবি রূপ অনঙ্গমঞ্জরী।
ভবানীচরণ কয়, বিলম্ব উচিত নয়,
শুভ যাত্রা কর শীঘ্র করি।।

### ।। নাগরের বৈষ্ণব বেশে আখড়ায় গমন।।

।।পয়ার।।

এইরূপ নাগর বৈষ্ণব বেশ করি।
বাহির হইল পথে স্মরিয়া শ্রীহরি।।
পথে গুণগুণ স্বরে গোরাগুণ গায়।
দয়া কর ওহে গৌর কলির উপায়।।
জীবের নিস্তার হেতু জীব কায় ধরি।
নবদ্বীপে শচীসূত হইলে গৌরহরি।।
অচিতে চেতন ওহে তুমি পার দিতে।
আর কেবা পারে জগজন বুঝাইতে।।
শ্রীহরি চৈতন্য নাম প্রেমেতে বিলাও।
সংসার অসার সুখ নামেতে ভুলাও।।
প্রেম ভক্তি কল্পতরু তোমার মূরতি।
প্রেম বন্ধ পারিষদ কেশব ভারতি।।
কপট সন্ন্যাসী বেশ করিয়া ধারণ।
সঙ্গে সঙ্গি লয়ে প্রভু করহ ভ্রমণ।।
কি ভাবে ভ্রম হে প্রভু বুঝা নাহি যায়।

গৃহী উদাসীন প্রভু কে চিনে তোমায়।।
হরি হয়ে বল হরি সদা রসনায়।
ভবানী কহিছে হরি রাখ রাঙ্গা পায়।।

**শ্রীদেব নাগর আখড়ায় উপনীত—পরে অনঙ্গমঞ্জরীসহ দ্বিতীয় মিলনে কামসাগর মন্থন।।**

।।পয়ার।।

প্রেমেতে কাতর একে অনঙ্গের বানে।
অধিক বাড়িল প্রেম গোরা গুণ গানে।।
স্মরিয়া সে প্রাণেশ্বরী অনঙ্গ মঞ্জরী।
আখড়ায় উপনীত হৈল ত্বরা করি।।
আখড়াধারী বসিয়াছে অতি বড় সৎ।
নেড়া নেড়ী শ্রীদেবেরে করে দণ্ডবৎ।।
আইস বৈস বাবাজী বলিয়া সম্বোধিল।
সমাদর পেয়ে সেথা নাগর বসিল।।
আখড়াধারী শ্রীকৃষ্ণের প্রসঙ্গ করিল।
নাগর উত্তর তার করিতে লাগিল।।
অস্ত গেল দিনমণি যামিনী হইল।
সে সময়ে ডুলি করি কামিনী আইল।।
নাগরের বেশ দেখি ভাবে মনে ধনী।
হায় হায় কিরূপ বৈষ্ণব চূড়ামণি।।
বাবাজী বলিয়া তারে ডাকিল অনঙ্গ।
শুনিয়া নাগর হরি কথা দিল ভঙ্গ।।
মস্তরাম মত্তমনে গৃহ মধ্যে যায়।
তাহা দেখি নেড়া নেড়ী বাহিরে পলায়।।
এস ওহে প্রাণনাথ অনঙ্গ কহিল।
সে বাক্যতে কামানল দ্বিগুণ বাড়িল।।
কামের সাগর প্রেম উঠে উথলিয়া।
নাগর নিভাতে চায় মন্থন করিয়া।।
মন্থন করিতে বৈসে শ্রীদেব নাগর।
মহাসুখী হয় পায় রত্ন বহুতর।।
প্রথমে দেখিল চন্দ্র বিমল বদন।
পরেতে হেরিল ভাল মুকুতা দশন।।

তার পরে করে বিধি কুচ স্বর্ণ দিল।
ঐরাবত হস্তিকর পদদ্বয়ে নিল।।
মৈনাক পর্বত ভাবে নিতম্ব দেখিয়া।
কল্পতরু শাখা বহি ধরিল কষিয়া।।
মন্থনের দণ্ড কাম সাগরে পশিল।
পরে সুধা যুবতীর মুখেতে উঠিল।।
তাহা পান আশে দন্তে রশনা ধরিল।
পানপাত্র করি পান করিতে লাগিল।।
নাগর সাগর মন্থে করে সুধাপান।
অনঙ্গমঞ্জরী ভরি দিল মুখে পান।।
সুধাপান করে পান খায় সুখোদয়।
নিভাইল কামানল জলে জলময়।।
সে সময়ে স্থিরে হেরে নয়নে নয়ন।
ছাড়িছে নিশ্বাস দোঁহে অতি ঘনে ঘন।।
অবশ হইয়া দোঁহে দোঁহারে ছাড়িল।
লণ্ড ভণ্ড ছিল বস্ত্র উঠিয়া পরিল।।
কামের সাগর মথি উভয়ে বিদায়।
বিচ্ছেদ বিষের ভরা অবশেষে পায়।।
নিজ নিজ গৃহে পরে গেল দুই জনে।
ভবানী কহিছে পুন মিলন কেমনে।।

### ।। তৃতীয় মিলনের উপায় চিন্তা।।

।। দীর্ঘ পয়ার।।

অনঙ্গমঞ্জরী পরে দ্রুত ঘরে আসিয়া।
স্বামী কাছে শুতে গেল আহারাদি করিয়া।।
আসিতে হয়েছে গৌণ এই মনে ভাবিয়া।
নানা ছল করে কথা কহিতেছে হাসিয়া।।
স্বামীর ধরিয়া গলা বৈসে কাছে বসিয়া।
পরিধেয় পীতবাস পড়িতেছে খসিয়া।।
রঙ্গ ভঙ্গ দেখি তার পতি গেল ভুলিয়া।
পালঙ্কেতে শুলো গিয়ে নিল বুকে তুলিয়া।।
পতির ধরিল গলা দুই হাতে ছান্দিয়া।
সে রাখিল হৃদয়েতে দুই করে বান্ধিয়া।।

পুরায় মনের সাধ কাম কূপে মজিয়া।
অলসে অবশ হৈয়ে সুখে দিল ছাড়িয়া।।
রসে বসে রাত্রি শেষে নিদ্রা যায় শুইয়া।
অনঙ্গের নাহি নিদ্রা শ্রীদেবেরে ভাবিয়া।।
রজনী করিল ভোর ভাবনাতে জাগিয়া।
প্রত্যুষেতে শয্যা হতে দোঁহে গেল উঠিয়া।।
গোপী দাসী আসি মিশি জল দিল আনিয়া।
রূপসী ঘষিছে মিশি আরশিতে দেখিয়া।।
মুখ ধুয়ে গোপীকে নিকটে কহে ডাকিয়া।
আজি তাকে কিসে পাব কহ দেখি বুঝিয়া।।
যদি আজি নাহি পাই তবে যাব মরিয়া।
গোপী কহে পাবে তারে আজি ঘরে বসিয়া।
আসিতে কহিব হেথা দাসীরূপ হইয়া।
অনঙ্গ সন্তোষ হলো এই কথা শুনিয়া।।
তখনি কহিল গোপী এসো গিয়ে বলিয়া।
শুনিয়া নাগর কাছে গেল গোপী চলিয়া।।
নাগরে কহিছে কিবা কর ঘরে থাকিয়া।
আজি সেথা যেতে হবে দাসী বেশ ধরিয়া।।
মিঠায়ের থাল মাথে করে যাবে ঢাকিয়া।
দ্বারে কবে গৃহিণীর পিসি দিল পাঠাইয়া।।
এই কথা বলে গোপী গেল ত্বরা করিয়া।
ভবানী কহিছে পরে দাসীরূপ রচিয়া।।

### ।। তৃতীয়া মিলনে নাগরের দাসীরূপ ধারণ।।

।। পয়ার।।

শ্রীদেব সাজিয়ে দাসী দাসীর কথায়।
প্রেমরসে বশ হৈয়ে দাসী হতে চায়।।
নাগরের প্রতি হয় মদনের কোপ।
যে হেতু তাহার কোপে মুড়াইল গোঁপ।।
মিশিতে মাজিল দন্ত কি কব বাহার।
যেন লিখি রাখে নাম মদন রাজার।।
পরিল মলমল ঠেঁটি গলে দিল হার।
কাপড়ে গড়িল কুচ কত শোভা তার।।

ঘষা পরচুল শিরে যেন চাঁদ ঘন।
অনঙ্গ যুবতী রূপ করে আচ্ছাদন।।
সুবর্ণ অঙ্গুরী পরে চতুরের চূড়া।
কটাক্ষেতে যুবা হয় যত থাকে বুড়া।।
মিঠাইয়ের থালা নিয়ে সাজিল যুবতী।
লক্কা কবুতর জিনি বামারূপে গতি।।
সন্ধ্যার সময়ে গেল অনঙ্গ আলয়।
নব চাকরাণী দেখি দ্বারিগণ কয়।।
কাঁহাসে আতহো আর কোন্ ভেজ দিয়া।
গোপীর শিখান কথা দ্বারীকে কহিয়া।।
প্রবেশ করিল পরে বাটীর ভিতর।
গোপী দাসী নিয়ে গেল ধরি তার কর।।
অনঙ্গমঞ্জরী শুনি নিকটে আইল।
রঙ্গ ভঙ্গ দেখি তার বিস্ময় হইল।।
সম্মুখে আসন দিয়া শীঘ্র বসাইল।
কেমনে আইলে তবে জিজ্ঞাসা করিল।।
শুনিয়া নাগর তারে সকল কহিল।
দ্বারে আসি দ্বারিরে যে রূপে প্রবোধিল।।
অনঙ্গ শুনিয়া শিরে করাঘাত করে।
পিসির হইল দাসী এ দাসীর তরে।।
নাগর কহিছে প্রাণ তোমার লাগিয়া।
দাসীর যে সব কর্ম্ম আস্যাছি শিখিয়া।।
দাসী হয়ে তোমারি করিব দাসীপনা।
কেবল সেবিব নাহি চাহি মাহিয়ানা।।
সুন্দরী শুনিয়া রস করিতে লাগিল।
নাম ধাম কেবা কান্ত জিজ্ঞাসা করিল।।
নাগর হাসিয়া তবে কহে কুতূহলে।
করে কত রস পরে পরিচয় ছলে।।
কামপুরে জন্মেছি নগরে এবে ধাম।
অনঙ্গ মঞ্জরী দাসী এই মোর নাম।।
জন্মাবধি বিধবা হে পতিহীনা আমি।
স্বামীর কুরীতি দেখি নাহি করি স্বামী।।
সীতাপতি রামচন্দ্র জান অকারণে।

পরীক্ষা লইয়া সীতা পাঠাইলা বনে।।
জরৎকার মুনি কথা বিদিত সংসার।
তপন কামিনী সঙ্গে করে যে প্রকার।।
অতএব দেখেশুনে স্বামী নাহি চাই।
স্বামীর অধিনী হলে কোন সুখ নাই।।
একমাত্র দোষ আছে পতি না থাকিলে।
রতিপতি পীড়া দেয় বিয়োগী দেখিলে।।
উপপতি করে যদি দূরে যায় দোষ।
এ যুক্তি করিলে থাকে সকলে সন্তোষ।।
আমি না ঠেকিব কভু বিয়োগের দায়।
নিযুক্ত হইয়া রব তোমার সেবায়।।
অনঙ্গ কহিছে শুন ওহে গুণরাশি।
তুমি মোর প্রাণধন আমি তব দাসী।।
অধিক হইল রাত্রি ভাবে ধনী মনে।
লইয়া পালঙ্ক পরে তোষে আলিঙ্গনে।।
আলিঙ্গনে তুষ্ট হয়ে দাসী যেতে চায়।
রমণী চুম্বিয়া মুখ করিল বিদায়।।
ভবানী কহিছে দাসী গুণ কব কারে ।
শুনিলে নাগর সব দাসী হতে পারে।।

### ।। চতুর্থ মিলনোপায় কালীঘাট গমন।।

।। লঘু ত্রিপদী।।

দাসী গেল ঘরে, ধনি ভেবে মরে,
কালি কি সে পাবে তারে।
শয়নেতে থাকে, স্বামী এসে ডাকে,
জাগাইতে নাহি পারে।।
হাতে ধরে তোলে, কভু করে কোলে,
তবু মুখে কথা নাই।
দেখে মানবতী, কহে প্রাণ পতি,
যাহা বল করি তাই।।
মোর মাথা খাও, আর রক্তে নাও,
যদি নাহি কথা কও।
প্রাণে মলে তবে, কহিলে কি হবে,

বলি যদি কথা লও।।
পিসির পীড়ায়, পূজা মানা যায়,
কালীঘাটে দিতে হবে।
আপনি মানিলে, তবু তো না দিলে,
পূজা নাহি আর রবে।।
দাসী এসেছিল, আমারে কহিল,
কালি যাবে পূজা দিতে।
আমি যেতে চাই, যদি বল যাই,
আমারে আসিবে নিতে।।
সুজন শুনিল, যাইতে কহিল,
এই কথা বই নয়।
অনঙ্গ শুনিয়া, উঠিল হাসিয়া,
পরে কত কথা হয়।।
তার পরে যত, কহিব তা কত,
বুঝিবে সব আশায়।
স্বামী হল বশ, করে রঙ্গ রস,
স্বপনে নিশি পোহায়।।
প্রভাত হইল, গোপীরে কহিল,
সব ঠিক হইয়াছে।
কহিনু তাহায়, সে দিলে বিদায়,
যাও তুমি পিসি কাছে।।
তাঁরে সব কবে, পূজা দিতে হবে,
কালীঘাট আজি চল।
যাবে তারপর, নাগর সত্বর,
তারে এই কথা বল।।
হয়ে পুরোহিত, যাইবা ত্বরিত,
থাকিবা মুদি দোকানে।
গোপী তৎপরা, গেল করি ত্বরা,
কহিল উভয় স্থানে।।
পরে শীঘ্রগতি, যথায় যুবতী,
আসি সমাচার দিল।
সুন্দরী শুনিয়া, সুখেতে ভাসিয়া,
বেহারা ডাক কহিল।।

স্বামীকে কহিয়া, বিদায় লইয়া,
বেশ করিতেছে ঘরে।
শ্রীচন্দ্রিকাকর, শুনিয়া নিকর,
সে বেশ কহিছে পরে।।

**।। নায়ক নায়িকার কালীঘাট গমন—নাগরের দ্বিজবেশ ধারণ।।**

।। দীর্ঘ পয়ার।।

কনক বরণী বালা নাহি রূপ তুলনে।
পদ্মরাগমণি যেন ঢাকে শ্বেত বসনে।।
চঞ্চল নয়ন পরে অতি ঘোর অঞ্জনে।
শোভা হল স্বর্ণপদ্মে যেন নাচে খঞ্জনে।।
নাসাতে মুকুতা দিতে গেল তার তুলনা।
তিলফুল টীয়াপাখি পেলে মর্ম্ম বেদনা।।
মণিময় ভূষণেতে ভূষিল শ্রী অঙ্গ।
রতিভ্রমে অনঙ্গেরে ধরে বা অনঙ্গ।।
দশ দিগ আলো করে হেন রূপে সাজিল।
পিসি সঙ্গে ঢুলি করি কালীঘাট চলিল।।
নাগর সেখানে গিয়ে নিজ বেশ ছাড়িল।
ধনী যজমান আছে হেন দ্বিজ হইল।।
কোমল শরীর অতি পদ্মগন্ধ বহিছে।
শত শত মনমথ জিনি রূপ ধরিছে।।
মোটা উপবীত শ্বেত শোভা পায় অসীমা।
অর্ধচন্দ্র ফোঁটা ভালে ভূদেবের ভঙ্গিমা।।
পীতাম্বর জোড় পরে উত্তরীয় করিয়া।
অক্ষমালা জপ করে কালী কালী বলিয়া।।
সঙ্কেত স্থানেতে যায় দ্বিজ বেশ ছলিয়া।
অনঙ্গ পৌছিয়ে ডাকে পুরোহিতে বলিয়া।।
রূপসী কহিল পিসি পুরোহিত আইল।
পিসি পুরোহিত দেখে বিপরীত ঘটিল।।
হেতা আইস বৈস কহে সমাদর করিয়া।
শ্রীদেব শুনিয়া বৈসে তার পাশ ঘেঁষিয়া।।
হেরিয়া হরিল মন পাব কিসে ভাবিয়া।
অনঙ্গেরে করে রামা মনে স্থির করিয়া।।

অনঙ্গমঞ্জরী যাও গঙ্গা স্নান করিতে।
পুরোহিত আমি থাকি পূজা কার্য্যে তরিতে।।
পিসির মনস্থ ভাব অনঙ্গ না বুঝিল।
স্নানেতে চলিল তার গোপী সঙ্গে চলিল।।
নির্জ্জন পাইয়া রামা পুরোহিতে কহিছে।
তবরূপ দেখে মন কামানলে দহিছে।।
পিপাস হয়েছি তব প্রেমে নারী গলিতে।
কৃপা কর পূজা করি নাহি পারি বলিতে।।
শ্রীদেব ভাবিয়া ভাল পিপাসেরে কহিল।
শুনি সুখে রসবতী পূজা দিতে বসিল।।
ভবানী ভাবিয়া সেই পূজা কথা কহিল।
শ্রীদেব তাহার পূজা কি ভাবেতে লইল।।

**।। অনঙ্গের পিসি কর্ত্তৃক শ্রীদেবের পূজা।।**

।।পয়ার।।

প্রথমে মুদির গৃহে স্থাপিল আসন।
ইহাগচ্ছ তিষ্ট পূজা করহ গ্রহণ।।
আবাহনে তদাসনে শ্রীদেব আইল।
বাহু প্রসারিয়া রূপ হৃদয়ে ধরিল।।
সেই ধ্যান মনে ভাবি কর পদ্মোপরে।
আহা মরি প্রাণ মন্ত্রে সমাপন করে।।
পাদ্য অর্ঘ্য আচমন সকলি চুম্বন।
নৈবেদ্য শ্রীফল দুটি করে নিবেদন।।
শীঘ্র শীঘ্র পূজা সারে অনঙ্গ স্মরিয়া।
দক্ষিণান্তে করে পূজা মহামুদ্রা দিয়া।।
পূজা যোগ্য ছিল মতি বৃত্তিদান করি।
তুমি প্রাণপতি স্তুতি করিল সুন্দরী।।
না জানি করিতে স্তব কিন্তু বর চাই।
অনঙ্গ না জানে যেন দরশন পাই।।
পূজান্তরে তুষ্ট হয়ে শ্রীদেব নাগর।
গোপনে তোমার ঘরে যাব দিল বর।।
ভবানী কহিছে দোঁহে অবসর পরে।
অনঙ্গ পূজিবে কালী আয়োজন করে।।

## ।। কালী পূজার আয়োজন।।

।।পয়ার।।

ফুল বিল্বপত্র দিল আর জবামালা।
সন্দেশ কিনিয়া রাখে কত শত থালা।।
আতপ তণ্ডুল যদি আনে শত মণ।
নানা উপচার ফল নৈবেদ্য রচন।।
ধূপধূনা অগুরু গুগগুল দীপ আর।
চন্দনাদি গন্ধদ্রব্য বিবিধ প্রকার।।
পট্টসুত বস্ত্র কত কে করে গণনা।
স্বর্ণমতি হীরকাদি জড়াও গহনা।।
থাল গাড়ু বাটা বাটি কতই বাসন।
শয্যা আদি নানাদ্রব্য হৈল আয়োজন।।
হেনকালে স্নান করি অনঙ্গমঞ্জরী।
ত্বরায় আইল সেথা গোপী সঙ্গে করি।।
এ সকল দ্রব্য লয়ে সুখেতে সুন্দরী।
পুরোহিত সঙ্গে আর পিসি সহচরী।।
প্রথমে প্রবেশে নাট মন্দির ভিতরে।
তথায় সে সব দ্রব্য রাখে থরে থরে।।
পূজার দেখিয়া ঘটা ভাবে অধিকারী।
এ যদি যজমান হয় তবে হাতসারী।।
শ্রীদেব নিকটে কহে করিয়া বিনয়।
আমার পালায় দিন শুন মহাশয়।।
তব পুরোহিত হই পুরুষানুক্রমে।
চিনিতে না পার তুমি ভুলিয়াছ ভ্রমে।।
শ্রীদেব শুনিয়া পরে পূজা ভার দিল।
অধিকারী হৃষ্টমনে পূজা আরম্ভিল।।
ব্রাহ্মণ পণ্ডিত বহু আছিল সেখানে।
কেহ বলে চণ্ডী পড়ি তোমার কল্যাণে।।
কোন দ্বিজবর হোম করিতে চাহিল।
কেহ কালী নাম জপ করিব কহিল।।
কেহ বলে রাঙাজবা দিব শ্রীচরণে।
এরূপ কহিয়া সব বৈশে যোগাসনে।।
তেজঃ পুঞ্জ দ্বিজ সব ভৈরব আকার।

সূর্য্য সম তেজ কারো কারো জটা ভার।।
কারো গলে অক্ষ কারো স্ফটিকের মাল।
কেহ কালী কালী বলি বাজাইছে গাল।।
আগম নিগম আদি নানা শাস্ত্র জানে।
দম্ভ করি কথা কহে কারে নাহি মানে।।
সকলে করহ কর্ম্ম শ্রীদেব কহিল।
অনুমতি পেয়ে সবে প্রবর্ত্ত হইল।।
ভবানী কহিছে পরে কালী নাম স্মরি।
স্তুতি আরম্ভিল মাকে প্রদক্ষিণ করি।।

।। শ্রীদেব উক্ত কালীস্তব।।

।। লঘু ত্রিপদী।।

জগত জননী, জগত পালিনী,
জগত বিলয় কারিনী।
ত্রিতাপ নাশিনী, ত্রিলোক তারিণী,
ত্রিপুরারি মনোহরিণী।।
করাল রসনা, করাল দশনা,
করাল বরণিঃ সারিণী।
বিভীষণ বেশা, বিভীষণ কেশা,
বিভীষণ ভয় বারিণী।।
কিরীট ভালিনী, কিরীট পালিণী,
কিরীট ভয় সংসারিনী।
ভয়দ হাসিনী, ভয়দ ভাষিণী,
ভয়দ কৃশাণু কারিণী।।
জলদ ঘোষণা, জলদ বরণা,
জলদ চিকুর ধারিণী।
শিব প্রদায়িনী, শিব সিমন্তিনী,
শিব হৃদিপদ চারিণী।।
সমর সজ্জিত, সমর লজ্জিত,
সমর নিহত মুণ্ডিণী।
শোণিত ভূষিতা, শোণিত নিন্দিতা,
শোণিত বিধৃত ভুণ্ডিণী।।
কটি সুপীবরা, কটি ধৃত করা,

কটি বিরাজিত কিঙ্কিণী।
বরাভয় করা, বরাসি বিধরা,
বরা মুণ্ড করা বাঙ্কিণী।।
ভব ভয় হরা, ভবরূপ ধরা,
ভব মন মোহ কারিণী।
ভাষিছে ভবানী, ভরষা ভবানী,
ভবভার তার তারিণী।।

### ।। চতুর্থ মিলনে কালীঘাটে রন্ধন।।

।।পয়ার।।

পূজা অঙ্গ সাঙ্গ করি বাসায় আইল।
কালীর প্রসাদ সবে বাঁটিয়া খাইল।।
অনঙ্গের পিসি ছলে কহিল নাগরে।
তুমি গিয়ে পাক কর ঘরের ভিতরে।।
পাক আয়োজন সব অনঙ্গ করিবে।
রন্ধন হইলে পরে বাহিরে আসিবে।।
না করো বাহুল্য আজি করো ভাতেপোড়া।
শীঘ্র শীঘ্র কর্ম্ম সারো আছে কত পোরা।।
চতুর চতুরা দোঁহে সঙ্কেত বুঝিল।
অবিলম্বে গৃহ মধ্যে প্রবেশ করিল।।
পাক আয়োজন শুন নবরসতর।
রন্ধন করিতে বৈসে শ্রীদেব নাগর।।
পূর্ব্বেতে নাগর মুখ হাঁড়িপোড়া ছিল।
যুবতী যৌবন জল তাহাতে ঢালিল।।
উভয়ের কামানল তখনি জ্বলিল।
মন চালু দিয়া পাক করিতে লাগিল।।
কুচ দুটি নিয়ে করে বার্ত্তাকি বুঝিল।
কামানলে সে দুটোরে ভাল পোড়াইল।।
পুনঃ পুনঃ কাটি দিয়া নাড়ে চাড়ে ঢাকে।
বারম্বার টিপে দেখে যদি শক্ত থাকে।।
রন্ধন হইল শেষ জল ছিল তায়।
ফেণ গালি কামানল তখনি নিভায়।।
অনল নিভিল শব্দ ফোঁসফাঁস হয়।

ফিস ফিস করি দুই জন কথা কয়।।
পিসাস বাহিরে কহে শুন গো জামাই।
ত্বরা করে কর্ম্ম সারো আর বেলা নাই।।
শ্রীদেব শুনিয়া পরে আইল বাহিরে।
হিসাব করিয়া টাকা দিলেক মুদিরে।।
পুরোহিত পূজকাদি যতেক বাহ্মণে।
পরিতোষ করিলেক দান বিতরণে।।
পিসাসেরে কহে পরে শুন গো শাশুড়ি।
বয়সেতে কাঁচা বট সম্পর্কেতে বুড়ি।।
পায় ধরি বলি বাছা যেন দয়া রয়।
এই কাম কারো কালি যাতে দেখা হয়।।
শুনে জামায়ের প্রতি কহিল সুন্দরী।
সম্বাদ পাঠাব কালি কথা স্থির করি।।
এই কথা বলে তারা সোয়ারি চড়িল।
কালীকা প্রণাম করি শ্রীদেব চলিল।।
পিসি সঙ্গে অনঙ্গ আপন ঘরে যায়।
ভবানী কহিছে ভাব মিলন উপায়।।

### ।। পঞ্চম মিলনের উপায়।।

।। ত্রিপদী।।

অনঙ্গ আইল ঘরে, গৃহ কর্ম্ম করি পরে,
পিসিরে গোপীরে ডাকি বলে।
উপায় বল গো পিসি, কেমনে পোহাব নিশি,
কালি তারে পাব কোন স্থলে।।
তারে যদি নাহি পাই, জাতি কুলে দিব ছাই,
দেখিয়া এ দুঃখ কেবা সবে।
শুনি তার পিসি কয়, কেন' তুমি কর ভয়,
যুক্তি দিব যাতে সব রবে।।
স্বামী একা আছে তোর, তাহাতে করিলে জোর,
যা মনে করিবে তাহা হবে।
রেতে তো বাহিরে যায়, আজি ধরে বৈস তায়.
যেতে আমি নাহি দিব কবে।।
তাহাতে ঠেকিবে দায়, ধরিবে তোমার পায়,

তুমি সে সময় কবে তাঁরে।
যাবে সেতো রবে সুখে, আমি রব মনোদুঃখে,
এ পোড়া সহিতে কেবা পারে।।
সুখ সাধ ঘুচাইব, গালাগালি খাওয়াইব,
আজি আমি কভু নাহি ছাড়িব।
তবে যেতে পাবে তথা, যদি মোর রাখ কথা,
বুঝি কবে অবশ্য রাখিব।।
তখন না করি ভয়, বল যদি মত্ত হয়,
বাটীতে সখের যাত্রা দিব।
টাকা কড়ি যা লাগিবে, পিসি তাহা সব দিবে,
তোমার কেবল স্থান নিব।।
ইহাতে সে রাজি হলে, তার পর দিব বলে,
যাহাতে আনিতে পার তায়।
শুনি ধনি তুষ্ট অতি, পরে ঘরে এলো পতি,
আহার করিয়া পুনরায়।।
অনঙ্গ ধরিল তারে, আর কি যাইতে পারে,
পিসির শিক্ষার কথা কহে।
শুনি সেই গুণনিধি, তখনি দেলেক বিধি,
বলে ছাড় বিলম্ব না সহে।।
স্বীকার করায়ে দমে, ছেড়ে দিল নরাধমে,
পরে পিসি গোপী এলো কাছে।
কহে রাজি করিয়াছি, পিসি কহে শুনিয়াছি,
তোমারে যে কথা কহিয়াছে।।
সে কথায় কায নাই, এখন যা বলি তাই,
কর তাহা যাহা প্রয়োজন।
ভবানী কহিল তবে, এক্ষণ করিতে হবে,
যাত্রার সকল আয়োজন।।

### ।। সখের যাত্রার আয়োজন।।

।।পয়ার।।

যাত্রা জন্য যুক্তি করে যামিনী পোহায়।
সে সব রচনা হলে পুতি বেড়ে যায়।।
উঠি অনঙ্গের পিসি গোপীকে কহিল।

তোমাকে নাগর কাছে যাইতে হইল।।
অনঙ্গের নাম করে শ্রীদেবে কহিবে।
নারী বেশ ধরি আজ্জি যাইতে হইবে।।
সখের সুযাত্রা আজ্জি হবে সে বাটীতে।
কুটুম্বের মেয়ে বহু আসিবে দেখিতে।।
বাসায় থাকিবে তুমি নারী বেশ ধরে।
সন্ধ্যার পরেতে নিয়ে যাব ডুলি করে।।
তার পরে দুইশত টাকা চেয়ে নিবে।
টাকা নিয়ে শীঘ্র করে মোরে আনি দিবে।।
অনঙ্গের পিসি যত গোপীকে কহিল।
গোপী সেথা গিয়ে বলে টাকা আনি দিল।।
টাকা হাতে পেয়ে ভাল নাগরে ভাবিল।
অনঙ্গের প্রতি পরে কহিতে লাগিল।।
সখের যাত্রার মধ্যে ভাল কোন্ দল।
যারে বল তারে আনি আছে মোর বল।।
শুনি ভাল বলে জোড়াসাঁকোর আসল।
আর যত দল আছে সকলি নকল।।
অনঙ্গের পিসি তার পছন্দ শুনিয়া।
তুষ্ট হয়ে কহিতেছে গোপীকে ডাকিয়া।।
দলের প্রধান মিত্র জানিতে পারিবে।
মোর ভাইঝির বাড়ি যাত্রা আজি হবে।
অনেকে আসিবে হেথা সেকথাও কবে।।
একে মোর নাম তায় অনেক আশায়।
তখনি হইবে রাজী তারা তাই চায়।।
সেথা হতে ত্বরা করে কুটুম্বের বাড়ি।
নিমন্ত্রণ করিবারে যাবে তাড়াতাড়ি।।
আমাদের অন্তরঙ্গ যত মেয়ে আছে।
বিশেষ করিয়া কবে সকলের কাছে।।
সখের সুযাত্রা আজি শুনিতে যাইবা।
অনঙ্গের নাম করে নিমন্ত্রণ দিবা।।
গোপী এই কথা শুনে তখনি চলিল।
অনুমতি মত সব স্থানেতে কহিল।।
বাজার হইতে পরে আনায় মিঠাই।

গালিচা দুলিচা বাতি যাহা যাহা চাই।।
নিমন্ত্রিত নারীগণ আসিতে লাগিল।
রাত্রির সম্প্রদা যত তাহারা আইল।।
তোপের পরেতে সব বাতি জ্বালাইল।
সম্প্রদা সাজিল সং যাত্রা আরম্ভিল।।
দলপতি বেদিনী সে সাজিল আপনি।
গীত ঐ দাঁতের পোকা খসাই এখনি।।
এ যাত্রার সংগীত অনেকে তা জানে।
দেখেছে নয়নে লোক শুনিয়াছে কানে।।
সে সব রসের কথা যদি লেখা যায়।
রসধাম নামে এক গ্রন্থ হয় তায়।।
অতএব কহি যাহা গ্রন্থ প্রয়োজন।
রসিকা কি করে ঘরে করিয়া গোপন।।
নিমন্ত্রিত নারীগণ লইয়া যুবতী।
নানা সং গান দেখে শুনে রসবতী।।
হেনকালে গোপী যায় নাগরের কাছে।
গিয়ে দেখে নারীবেশ ধরে বসে আছে।।
দেখিয়া কহিছে গোপী এ কেমন বেশ।
ভবানী কহিছে শুন বেশের বিশেষ।।

।। নাগরের পল্লীগ্রামস্থ নারীবেশের কারণ।।

।।পয়ার।।

পরিয়াছে খাসা সাড়ি কাশী সাড়ি তার।
কুসুমে রঙ্গীন ভাল বড় আঁচলাদার।।
মেথিতেল দিয়া মাথা আঁচড়িয়া বাঁদে।
দিয়েছে সিন্দুর ভালে যেন রবি চাঁদে।।
কালি দিয়ে উলকি পরেছে ভুরুমাঝে।
তদুপরি সুবর্ণের টিকা ভাল সাজে।।
বিনা কর্ণফুলে কানে ঝুমকা দোলায়।
সোনার ঠোসের লৎ আছে নাসিকায়।।
চাঁপাকলি স্বর্ণমালা হাঁসলি রূপার।
গলায় দিয়েছে সব শোভা কত তার।।
বাউটী পৈঁইছা লৌহ রূপাতে বান্ধান।

রূপার মাদুলী হাতে রেশমে গাঁথান।।
বড় মোটা বাঁকা মল পরিয়াছে পায়।
আর অলঙ্কার ঢাকা নাহি দেখা যায়।।
এরূপ দেখিয়া গোপী কহিতে লাগিল।
পাড়াগেঁয়ে বহু বেশ কেবা শিখাইল।।
এক্ষণে বিলম্বে আর নাহি প্রয়োজন।
ডুলি আনিয়াছি ইথে কর আরোহণ।।
অবিলম্বে কালী বলে ডুলিতে চড়িল।
অতিবেগে গিয়ে ডুলি তথায় পৌঁছিল।।
অন্দরে প্রবেশ করে গোপীর সহিতে।
নাগর আইল ধনী পাইল দেখিতে।।
অন্য অন্য যুবতীর পার্শ্বে বসাইল।
নাগর ঘোমটা টানি লজ্জা জানাইল।।
অনঙ্গ আসিয়া তার নিকটে বসিল।
করে ধরি তবে তারে কহিতে লাগিল।।
দেখ্ লো নূতন বৌ এ যাত্রা কেমন।
পাড়াগাঁয়ে দেখেছিস কখন এমন।।
পাড়াগাঁয়ে মেয়ে কভু ঘোমটা নাহি খোলে।
ফিসফিস করে কথা কহে ঘুমে ঢোলে।।
দেখেশুনে ইনি কেটা জিজ্ঞাসে সকলে।
অনঙ্গ বিশেষ করে কহিছে কৌশলে।।
হুগলির পূর্ব্ব হালি সহরেতে ঘর।
পিসির ভাগিনা বহু গোষ্ঠীপতি ঘর।।
সম্প্রতি সে দেশ থেকে পিসি আনিয়াছে।
কোথাও নাহিক যায় ভাবে আগে পাছে।।
সোজাসুজি লোক বহু কথা নাহি জানে।
এসেছে অবধি কথা নাহি শুনে কানে।।
যতক্ষণ আছে হেথা কথা না কহিবে।
বেশভূষা দেখ যদি সকলে হাসিবে।।
তাড় বাজুবন্ধ গয়না পরেছে রূপার।
কাঁকালে তেনরি গোট আর চন্দ্রহার।।
মোম দিয়ে পেটেপেড়ে খোঁপা বান্ধিয়াছে।
ঝাঁপাতার আছে যেন ঝুলিতেছে গাছে।।

লজ্জার নাহিক সীমা ঘোমটা সাত হাত।
ভাতারের ভাবনায় নাহি বুচে ভাত।।
সন্ধ্যা জ্বেলে পরেতে ঘুমায় নিরবধি।
আমি এই মত দেখি এসেছে অবধি।।
ঘুমেতে কাতরা হয়ে ঢুলে পড়ে যায়।
অনঙ্গ তাহারে লয়ে শোয়াইতে যায়।।
দেখে শুনে নারীগণ পরস্পর কহে।
পাড়াগেঁয়ে মেয়েগুলো কেহ ভাল নহে।।
তার মধ্যে কহে কেহ গলিত যৌবনা।
পুরুষের গুণ কহি করি বিবেচনা।।
তামাসা দেখিতে যদি কোন মেয়ে চায়:
ভাতারের মত নৈলে যেতে নাহি পায়।।
আপন খুসিতে কেহ দেখিবার তরে।
যে যায় তাহাকে স্বামী ঝাঁটা পিটা করে।।
শুনে নাকে হাত দিয়ে কহে নারীগণ।
হেন যারা সহে ধিক তাদের জীবন।।
বুঝহে রসিক কহে শ্রীচন্দ্রিকাকর।
নারীগণ পতিগণ কহে পরস্পর।।

### ।। পতিগুণ বর্ণনা।।

।।পয়ার।।

পাড়াগেঁয়ে পুরুষের শুনিয়া কুধারা।
নিজ পতি গুণ কহে রসিকা যাহারা।।
শুনে এক রসবতী কহে মৃদুস্বরে।
দেওয়ান আমার পতি আমদানি ঘরে।।
ইংরাজী পারসী বিদ্যা কিছুই না জানে।
দম্ভ করি কর্ম্ম করে কারে নাহি মানে।।
সাহেবের সব কথা নাহি বুঝে শুনে।
অথচ তাহারে ভালবাসে তার গুণে।।
কুঠী হতে আসিয়া বাহিরে জল খায়।
গাড়ি চড়ি তখনি বাগানে চলি যায়।।
দ্বারেতে দ্বারির প্রতি আজ্ঞা আছে তার।
সে বাটীতে না থাকিলে হুকুম আমার।।

ইহাতেই বুঝ মনে নাহি পারি কিবা।
অতএব পতিগুণ ঝুরি নিশি দিবা।।
শুনি কোন সুরসিকা কহিতেছে পরে।
সদর মেটের কর্ম্ম মোর স্বামী করে।।
তাড়াতাড়ী কুঠী যায় তবু রাত্রি হয়।
বাটী আসি বাহিরে থাকিয়া কথা কয়।।
কাপড় ছাড়িয়া যায় বাবুর বাটীতে।
চাকরে হুকুম করে যাইবা আনিতে।।
সে তখন যেতে পারে যখন পাঠাই।
ইথে কোন কর্ম্ম সিদ্ধি নাহি হয় ভাই।।
অন্য রসবতী কহে একি বড় গুণ।
খাতার মুহুরি পতি কাগজে নিপুণ।।
ঠিকঠাক কাম বুঝে হয় উপনীত।
সব আশা পুরে মোর যাহা মনোনীত।।
ভুল ভ্রমে যদি গৃহে এসে অসময়।
কাগজ লইয়া বৈসে আনমনে রয়।।
কহে কোন কামিনী করিয়া অহঙ্কার।
মোর পতি অতি বড় ঘরে তবিলদার।।
কত লোকে টাকা দেয় থোক থাক পায়।
রেতে ঘরে এসে বৈসে মজুদ মিলায়।।
সে সময়ে কারো কথা নাহি শুনে কাণে।
কাছ দিয়ে কেহ গেলে চায় না তা পানে।।
মজুদ মিলিয়ে গেল হয় বড় খোস।
কিছু যদি দেখে শুনে নাহি ধরে দোষ।।
হাসি খুসি করিয়া বেড়ায় ফিরে ঘুরে।
এমন পতির গুণ কেবা নাহি ঝুরে।।
কেহ কহে পতি মোর ব্যাঙ্কের পোদ্দার।
আর যত বেনে আছে তাঁরা তাঁবেদার।।
ফাল্‌স নোট তাঁবা মেকী চেনে সে চকিতে।
কেবা পারে তার ঘরে মেকী চালাইতে।।
টাকাই সে ভাল চেনে আর কিছু নয়।
টাকা তার হাতে দিলে পরকিয়া লয়।।
শুনি কেহ কহে ভাব যেন রাজরাণী।

কত কব পতি গুণ নিজে সে কেরানি।।
ইংরাজী মেজাজ তার করে হটহাট।
বিদ্যার জাহাজ ভাই জানে কত ঠাট।।
নকল করিতে পারে মাছি না এড়ায়।
ছল ছাড়া কর্ম্ম নাহি করে বে দাঁড়ায়।।
ফিটফাটে সদা থাকে রুটি ঘন্ট খায়।
ময়লা গলিজ কিছু দেখিতে না চায় ।।
সুখেতে সদাই থাকে ঘরে নাহি রয়।
ঘরে যবে এসে সাপ দেখে খুসি হয়।।
বেআড়া কুত্সিত লোক দেখিতে না পারে।
সোয়াকিন লয়্যা থাক বলে ঘোরে ঘারে।।
কহিছে রমণী কোন শুন পতি গুণ।
শুনিলে শত্রুর মুখে পড়ে কালি চুন।।
পতি মোর করে চিনে বাজারে দোকান।
ঘরে বাহিরেতে ভাল দোকান সাজান।।
সাজাতে কসুর নাই দুদিক সমান।
কোথায় কি হয় তার করে না সন্ধান।।
এইরূপে পতিগুণ করে নারীগণ।
অধিক হইল রাত্রি যাত্রা সমাপন।।
মণ্ডা মিঠাই খিলি কত এনেছিল।
সম্প্রদায়ে লোক যত প্রথমে খাইল।।
আহারাদি করি তারা যাইতে চাহিল।
অনঙ্গের পিসি আসি বিদায় করিল।।
তারা গেলে উঠাইল বিছানা বালিস।
ভবানী বলিছে পরে মেয়ে মজলিস।।

**।। মেয়ে মজলিসে প্রমারা খেলা।।**

।।পয়ার।।

মেয়ে মজলিস কথা উচিত জানিয়ে।
অনঙ্গের পিসি তবে তাদের লইয়ে।।
খাওয়ায় সুখাদ্য যত আয়োজন ছিল।
তাদের সহিত কিছু আপনি খাইল।।
ভোজনান্তে সকলে বসিল সভা করি।

তাকিয়া লাগায় তারা লজ্জা পরিহরি।।
গোপী দাসী সাজি আনি দিল পান দান।
কত মত ভ্রূকুটী করিয়া পান খান।।
কাহারো আলবোলা এলো কার গুড় গুড়ি।
সকলে তামুক খায় নবীনা কি বুড়ি।।
এ সব হইলে পরে রাত্রি কিছু ছিল।
প্রেমিকারা প্রেমারা খেলা আরম্ভিল।।
যাও থাক এই শব্দ কেহ কেহ কহে।
কেহ বা মৌরেস্ত ডাকে কেহ তাহা সহে।।
সাবাসি কাগজ বলে কোন রসবতী।
শুনিয়া কাগজ ফেলে খেলুড়ী যুবতী।।
প্রমারা খেলায় সবে হইয়াছে মত্ত।
অনঙ্গ কি করে ঘরে কেবা লয় তত্ত্ব।।
অনঙ্গ শ্রীদেব দুঁহে শুইয়া তথায়।
ভবানী কহিছে শুন কি খেলা খেলায়।।

**।। পঞ্চম মিলনে খেলাচ্ছলে বিপরীত শৃঙ্গার।।**

।। তোটক্ ছন্দ।।

নব নাগর কামকূপে মজিয়া।
কত খেল খ্যালে রমণী লইয়া।।
কামিনী কমলে হৃদয়ে উঠিল।
নলিনী তখনি মৃণালে বান্ধিল।।
মধুপে অধরে মধু পান করে।
ধনী ক্ষীণ কটি ধরি করে ধরে।।
কামে মত্ত হয়ে মৃদু মন্দ স্বরে।
যুবতী কহিছে প্রাণনাথ বরে।।
হাত দেহ বুকে বড় ভয় করে।
এখনো মদনে হানিতেছে শরে।।
তুমি রূপধারী রতিনাথ মত।
গুণ ধরি নামে আরো কব কত।।
অতি শীঘ্র কর হর কামজ্বালা।
কামে জোর কর নাহি বুঝ বালা।।
শুনি প্রাণ পতি কহে তার প্রতি।

হৃদি উঠি করো বিপরীত রতি।।
করি ইচ্ছা মতে স্মরে দূর কর।
শুনি ধ্বনি মনে হলো হৃষ্টতর।।
লাজ বাদ সাদে আসি আঁখি ভরে।
কামদেব আরো মনে ব্যস্ত করে।।
কামে মত্ত দেখে লাজ লাজ পেয়ে।
টুটিল ছুটিল কোথা রয়ে যেয়ে।।
পরে পতি কোলে ধনি পড়ে ঢুলি।
প্রিয় পড়ি অধো বুকে নিল তুলি।।
হৃদি সরোবরে ধ্বনি উঠে সুখে।
যেন পদ্মশোভে ভাসে অধোমুখে।।
ঘন কেশে আরো অতি ঘোর মশী।
উভয়েরি তাহা ঢাকে মুখশশী।।
মৃদুহাস্য মুখে অতি চিত্ত লোভা।
যামিনীতে যেন দামিনীর শোভা।।
কটিদেশ তুলে ঘন শব্দ করে।
জলবিন্দু তাতে তবু নাহি সরে।।
অবলা হইয়া সবলারি মত।
বহু কষ্ট পেলে নারী পারে কত।।
পুন পালটিয়া নাথ উঠে বৈসে।
তবু নাহি তাহে বাহুবন্ধ খসে।।
বিধিমতে কামে কত বজ্র মারে।
পরে বারি ঢালে মুষলের ধারে।।
গোপনে দুজনে করে রঙ্গছলে।
ভবানী কবি তোটক ছন্দে বলে।।

## সভা ভাঙ্গিয়া নারীগণের নিজালয়ে গমন।।

।।পয়ার।।

নাগর লইয়া সুখে অনঙ্গমঞ্জরী।
রতি রস রঙ্গেতে রজনী শেষ করি।।
আইল সভায় যথা সুরসিকাগণ।
দেখি তার পিসির চঞ্চল হৈল মন।।
ভাবে সবে সভা ভাঙ্গি যাইবে যখন।

শ্রীদেবেরে লয়ে আমি যাইব তখন।।
সভা ভাঙ্গিবার চেষ্টা তখনি করিল।
রাত্রি কত আছে বলে কারে জিজ্ঞাসিল।।
প্রমারায় মত্ত ছিল যত নারীগণ।
নিশি শেষ শুনি সবে হলো সচেতন।।
সভা ভাঙ্গি উঠি সবে নিজ ঘরে যায়।
অনঙ্গ বিনয় করি করিল বিদায়।।
সেই গোলমালে যায় যুবা বহুরূপী।
অনঙ্গের পিসি তার সঙ্গে চুপি চুপি।।
আপনার ডুলির মধ্যে তারে তুলি নিল।
ত্বরা করি সেথা হতে বেহারা আনিল।।
পরম আহ্লাদে রামা বাটীতে পৌঁছিল।
নাগর লইয়া পরে পালঙ্কে বসিল।।
পুরাই মনের সাধ মনেতে ভাবিল।
ভবানী কহিছে সাধ বিধি পুরাইল।।

।। অনঙ্গের পিসি সহ শ্রীদেবের ক্রীড়া।।

।।পয়ার।।

পালঙ্কে শুইয়া কহে রাত্রি আর নাই।
বিলম্ব না কর আর শুন হে জামাই।।
শুনিয়া সঙ্কেত তার বুঝিল ইঙ্গিতে।
সম্ভোগে নিদ্রিত কামনারে জাগাইতে।।
দুই পদ ধরি করে বসিল এমনি।
গলা ধরি ধনী মুখ চুম্বিল অমনি।।
নীরস রসনা দেখে নাহি রস লেস।
নাগরে কহিছে করি অনঙ্গের দ্বেষ।।
আহা মরি এ চাঁদ বদন সুধা রাশি।
নিঙ্গড়ে লয়েছে সব সেই সর্ব্বনাশী।।
রজনীর শেষে প্রাণ কমল ফুটিল।
ভাগ্য হেতু মধুকর ঘুমায়ে রহিল।।
মধুপরিপূর্ণ পদ্ম অলি না জাগিল।
কি হবে উপায় প্রাণ আশা না পুরিল।।
রমণীর খেদ শুনি শ্রীদেব কাতর।

সম্ভোগের পরে রস করিতে ফাঁপর।।
কামিনীর কাম আশা পুরাবার তরে।
অলি জাগাইতে কুচপদ্ম কলি ধরে।।
কত আকিঞ্চন করে তবু নাহি উঠে।
লাজে হেট মুখে রহে কিছু নাহি ফুটে।।
বহু কালে বহু শ্রমে ভ্রমর উঠিল।
অর্দ্ধফুল্ল পদ্মিনীর মধ্যে প্রবেশিল।।
জাগিল মধুপ আর কে করে সান্ত্বনা।
মত্ত হয়ে পিয়ে মধু নাহি বিবেচনা।।
কামিনীর কামনা পুরায়ে মধুকর।
যামিনী পোহায় পুন হইল কাতর।।
অরুণ উদয় হয় শ্রীদেব দেখিল।
তুষিয়া প্রাণের প্রিয়া বিদায় হইল।।
নারী বেশে ডুলি চড়ি বাসায় চলিল।
পথি মধ্যে চৌকিদার দেখিতে পাইল।।
বেহারারে কহে ওরে ডুলি কোথাকার।
ডুলি খাড়া রাখ রাখ কহে বার বার।।
ডুলি রাখি ভয় পেয়ে বেহারা পলায়।
চৌকিদার চোর বুঝি কাপড় উঠায়।।
ভবানী কহিছে সাধু চোর হয় বেশে।
চৌকিদার সাথে কথা শুন সব শেষে।।

**।। শ্রীদেব নারীবেশে চৌকিদারের হাতে পতিত।।**

।। মালঝাঁপ পয়ার।।

চৌকিদার বলে কার পরিবার বল।
সত্য হবে মান রবে নাহি করো ছল।।
এ থানার জমাদার দুরাচার বড়।
তার ঠাঁই রক্ষা নাই সব জড় সড়।।
ঘরে আছে তার কাছে কেহ পাছে কহে।
আমি চাহি করি রাহি তারে নাহি সহে।।
সে তোমারে কারাগারে রাখিবারে কবে।
বস্ত্র আর অলঙ্কার লবে তার হবে।।
তার পরে তব ঘরে দস্ফ করে যাবে।

আঁকা বাঁকা পাকা পাকা করে টাকা চাবে।।
সব যাবে লজ্জা পাবে আর যাবে কুল।
সতা কবে জাতি রবে নাহি হবে ভুল।।
চৌকিদারে বলে আরে নারী কার কহ।
অতিশয় ভাল নয় পরিচয় লহ।।
গুণধাম মোর নাম রতি গ্রাম বাসা।
নহি নারী বেশধারী যাত্রা করি আসা।।
চৌকিদার শুন সার কি বা আর কবে।
রাখ মান ভুষাখান করি দান সবে।।
শুনে বলে ইহা হলে যাবে চলে তবে।
যে তোমারে ধরিবারে কেবা পারে কবে।।
করি দান পেয়ে ত্রাণ ঘরে যান পরে।
লাজ পেয়ে যায় ধেয়ে ঘরে যেয়ে ডরে।।
বলে বাপ একি পাপ মনস্তাপ করে।
ভবানীর কথা স্থির শুনে ধীর রবে।।

**।। চৌকিদারের হস্ত হইতে উদ্ধার হইয়া মনে আক্ষেপ ও প্রবোধ।।**

।। ত্রিপদী।।

গৃহে বসি সেই দিন, করি মুখ অমলিন,
ভাবেন কি হইল আমার।
ধরেছিল চৌকিদার, মান রাখি অলঙ্কার,
এলেম কি হবে আর বার।।
এরূপ গমন দায়, চোর দশ দিন যায়,
অবশ্য সাধুর একদিন।
প্রহরী তো ধরেছিল, ধন পেয়ে ছেড়ে দিল,
সেই যেন ছিল ধনহীন।।
দ্বারি যত আছে দ্বারে, যদ্যপি ধরিতে পারে,
তখনি শুনিবে স্বামী তার।
ধনে নাহি রবে মান, কি জানি বা যায় প্রাণ,
তার হাতে না হবে নিস্তার।।
এ প্রকারে যাওয়া ভার, কেমনে বা যাব আর,
নাহি গেলে কেমনে বাঁচিব।
করিলাম প্রেম সাধে, বুঝি বিধি বাদ সাধে,

কি জানে কি ঘটে কি করিব।।
আর বার করে মনে, ধিক থাকু সেই জনে,
প্রাণ ভয়ে নারী প্রেম ছাড়ে।
রসিকা প্রেমের তরে, কেহ বা যদাপি মরে,
রসিকের কাছে যশ বাড়ে।।
রাবণ সীতার আগে, দশ মুখ অনায়াসে,
দিয়াছিল জগতে বিদিত।
পেয়েছি পদ্মিনী তায়, এক মাথা যদি যায়,
তাতে আমি না হত খেদিত।।
ভবানী এ স্থির করে, রাখে প্রেম যাতে রহে,
কাছে যাবে যেরূপ কহিবে।
অনঙ্গ মঞ্জরী ঘরে, ভাবে কি উপায় করে,
কিসে প্রেম তরঙ্গ বহিবে।।

**।। চিরমিলনের অনুপায় ভাবিয়া অনঙ্গের খেদ।।**

।। ত্রিপদী।।

সাহসে বুদ্ধির জোরে, যে প্রকারে যায় চোরে,
গেনু এলো হইল মিলন।
যোগেযাগে এ প্রকার, দেখা হল পাঁচ বার,
বার বার না হয় তেমন।।
এই ভেবে মৌনী হয়, বিরহ হইলোদয়,
মনোজের শরেতে কাতর।
স্মরিয়া শ্রীদেব রূপ, কহে মরি অপরূপ,
আর কি হেরিব মনোহর।।
গোপীকে ডাকিয়া বলে, পাব আর কোন ছলে,
উপায় না দেখি কোন মতে।
অতএব শুন বলি, কুলে দিয়ে জলাঞ্জলি,
ঘর ছাড়ি রব তার সাতে।।
হেন উপপতি যার, তার নিজ পতি ছার,
সংসারেতে প্রয়োজন নাই।
গৃহ ধর্ম্ম নাহি চাই, তারে যদি সদা পাই,
লাজের মুখেতে দিব ছাই।।
একে সেই সুনবীনা, কেহ নাহি সুপ্রবীনা,

প্রবোধ কে দিবে সে সময়।
বিরহে কাতর হয়, স্মর তারে অতিশয়,
শরাঘাতে করিল প্রলয়।।
ভাগ্যে গোপী কাছে ছিল, প্রবোধ কিঞ্চিৎ দিল,
তোমার পিসিরে ডেকে আনি।
কেন এত কর ভয়, যন্ত্রণাতে কি না হয়,
মন্ত্রিণী প্রধানা তিনি জানি।।
গোপী তাঁরে প্রবোধিয়ে, সেখানে কহিল গিয়ে,
শুনি ধনি তখনি আইল।
অনঙ্গের পিসি কবে, যাতে তুই ভাগ রবে,
ভবানীচরণ বিরচিল।।

**।। অনঙ্গের পিসির অনঙ্গ প্রতি চির মিলনের সুযুক্তি প্রদান।।**

।।পয়ার।।

অনঙ্গের পিসি আসি বৈসে তার পাশে।
কি জন্য ভাবিছ বাছা বলিয়া জিজ্ঞাসে।।
কহিলো গো পিসি তাহা তুমি কি জান না।
তার বিরহেতে মরি উপায় বল না।।
শুনি সেই রসবতী করিল প্রবোধ।
অবোধের মত ভাব হইয়া সুবোধ।.
গোপীকে বলেছো তুমি কাতর হইয়া।।
বাহির হইতে চাহ সংসার ছাড়িয়া।
ছিছি বাছা হেন কথা এনোনাক মুখে।।
যা মনে করি বা কর ঘরে থেকে সুখে।
দেখ দেখি আমি যুবা বিধবা হয়েছি।।
কুটুম্বের মান্য আছি কিনা করিতেছি।
ঘরে থাকি উপপতি করি যত চাই।।
কেবা দোষ দিতে পারে তবু স্বামী নাই।
তুমি ভাতারের মাপু তব কথা কিবা।।
তার শিরে তাল রাখি সকলি পারিবা।
সুশাসিত পতির গৃহিণী যেবা হয়।।
পরকে করিতে কৃপা তার কষ্ট নয়।
নির্ব্বোধে সংসার ছাড়ে হয় মানহীন।।

সংসারে থাকিলে বড় সুখ চিরদিন।
গৃহস্থ যুবতী প্রতি অনেকের আশ।।
সর্ব্বকালে পতি যার আছে অনুদাস।।
পশ্চাৎ সন্ততি হলে হয় সে গৃহিণী।
তখন অধিক মান্য স্বামী সোহাগিনী।।
কুলটার সুখ যে যৌবন যতকাল।
তারপর হয় তার কতই জঞ্জাল।।
তোর মত হাবা মেয়ে না দেখি কলিতে।
এজেতের মধ্যে নাই পারি তো বলিতে।।
শুনহ উপায় বলি রবে চিরদিন।
দুদিক থাকিবে দোঁহে হইবে অধীন।।
ইহা বলি বহু যুক্তি শিক্ষাইয়া দিল।
স্বামীকে কহিবে আজি অনঙ্গে কহিল।।
শুনিয়া অনঙ্গ হাসে গেল আঁখি নীর।
ভাল বলিয়াছ পিসি এই কথা স্থির।।
নাগরের কাছে তবে গোপীকে পাঠায়।
বুঝায়ে কহিবে যেন ভয় নাহি পায়।।
গোপী সেথা গিয়ে সব নাগরে কহিল।
আহ্লাদে আটখান হয়ে দুঃখ পাসরিল।।
গোপী সান্তোষিক পেয়ে বিদায় হইল।
অনঙ্গেরে আসি কহে ধরা পড়ে ছিল।।
শুনিয়া অন্তরে কাঁদে না পারে ফুকুরে।
ভবানী কহিছে খেদ যাবে সব দূরে।।

।। অনঙ্গ মঞ্জরীর পতির নিকটে তারকেশ্বর গমন প্রার্থনা।।

।।পয়ার।।

সন্ধ্যার পরেতে ঘরে এলো তার পতি।
কাছে আসি কহে হাসি অনঙ্গ যুবতী।।
সদা মত্ত হয়ে থাক লৈয়ে বারাঙ্গনা।
আখেরে কি হবে তার নাহি বিবেচনা।।
এ সকল ধন কড়ি বাড়ি অলঙ্কার।
কে ভোগ করিবে পরে আছে কে তোমার।।
সন্তান না হলো মোর যৌবন না রয়।

তুমি যেন কথা শুন সে তো বশ নয়।।
এক্ষণে যুবতী আছি হবে আশা আছে।
তবু বাঁজা বলে লোক যাই যার কাছে।।
মনোদুঃখে মরি আর কত লজ্জা পাই।
এ কারণ তারকেশ্বরেতে যেতে চাই।।
ধন্না দিয়ে রব সেথা তেরাত্রি করিব।
সন্তান হবে না হবে বুঝিতে পারিব।।
তোমার কি মত এতে বল দেখি শুনি।
মনে কিছু ভেবো নাক তারা ঋষি মুনি।।
শুনিয়া তাহার স্বামী ছাড়িল নিশ্বাস।
কার সঙ্গে যাবে কারে করিব বিশ্বাস।।
অবশ্য উচিত দেবদ্বারে চেষ্টা করা।
কিন্তু সে কঠিন বড় যায় প্রাণ হরা।।
তপনে তাপিত হবে এ যে চৈত্র মাস।
পথে যেতে কত ক্লেশ সেথা উপবাস।।
এ দুঃখ সহিতে যাবে করিয়া আশ্বাস।
যদি মন্দ কথা রটে হবে সর্ব্বনাশ।।
অনঙ্গ শুনিয়া কহে সে পার কেমন।
পিসি সঙ্গে যাবে কেন ভাবিছ এমন।।
প্রখর তপন বটে ডুলিতে কি ভয়।
উপবাস ভয় কভু নারীর না হয়।।
ব্রাহ্মণের মেয়ে যত কত ব্রত করে।
বার মাস উপবাস করে নাহি ডরে।।
ব্রাহ্মণেরা তুষ্ট তাতে আরো দিন বিধি।
উপবাসে কিবা ভয় শুন গুণনিধি।।
ব্রজবাসী সঙ্গে যাবে কি করিবে চোর।
অতএব কোন দুঃখ না হইবে মোর।।
মিছামিছি কেন তুমি ভাবনা করহ।
কালি দিন ভালো যাবে যদি তুমি কহ।।
শুনি গুণধাম কহে কালি তুমি যাও।
গোপী সঙ্গে যাবে আর যারে যারে চাও।।
পতির হরিল মতি অনঙ্গমঞ্জরী।
ভবানী কহিছে সুখে পোহায় শর্বরী।

**।। পতির অনুমতি প্রাপ্ত হইয়া অনঙ্গের তারকেশ্বরে গমন।।**

।।পয়ার।।

প্রভাতে পতির মত কহিল গোপীরে।
এখনি ডাকিয়া তুমি আনহ পিসিরে।।
পরে প্রাণ নাথে কবে হয়েছে উপায়।
তারকেশ্বরেতে আজি যাব বলো তাঁয়।।
গঙ্গাপার হবো মোরা হাটখোলা ঘাটে।
আগে যদি যাই রবো শালিকার মাঠে।।
তাঁরে বলো সেজেগুজে যেতে পালকিতে।
হাটখোলা পার হলে পাইবে দেখিতে।।
এতেক শুনিয়া গোপী চলিল ত্বরিত।
প্রথমে পিসির কাছে হৈল উপনীত।।
কহিল পিসিরে তার পরেতে নাগরে।
শুনিয়া শ্রীদেব ভাসে আনন্দ সাগরে।।
গোপী গিয়ে দেখে ঘরে যাবার সংযোগ।
হেনকালে পিসি এলো হইল সুযোগ।।
গোপী দাসী ব্রজবাসী আর পিসি সঙ্গে।
চলিল অনঙ্গ মৃদু হাস্যমুখ রঙ্গে।।
শ্রীদেব করিল যাত্রা মঙ্গল হইবে।
প্রথমে দেখিল বামে শব কুম্ভ শিবে।।
দক্ষিণে হেরিল গাভী মৃগ আর দ্বিজ।
কালী কালী বলে মুখে মনে মন নিজ।।
উভয়ের হইল দেখা সুরধনী তীরে।
সকলে মিলিয়া পরে যায় ধীরে ধীরে।।
পথে এক রাত্রি থাকে হয়ে পুলকিত।
প্রাতে উপনীত হৈল যথা মনোনীত।।
শ্রীদেব সেখানে গিয়া ভিন্ন বাসা করে।
অনঙ্গ পিসির সহ রহে স্থানান্তরে।।
স্থানাদি করিল সবে আপন বাসায়।
ভবানী কহিছে পরে পূজা দিতে যায়।।

## ।। তারকেশ্বরের পূজা ।।

।। পয়ার ।।

প্রবেশিয়া পুরী সবে মিলিল তথায়।
প্রথমে প্রণাম করি মোহন্তের পায়।।
পরেতে মন্দির মধ্যে প্রবেশ করিল।
পূজা দ্রব্য সঙ্গে ছিল তথায় রাখিল।।
স্মরিয়া বিষ্ণুর নাম বসিল পূজায়।
গঙ্গাজল দুগ্ধ ঢালে শিবের মাথায়।।
অঞ্জলি পুরিয়া বিল্বদল দিল কত।
দ্রোণ অর্ক আদি পুষ্প পেয়েছিল যত।।
আনন্দে পুজিছে দিয়ে প্রিয় পত্র ফুল।
ঘৃত চিনি মধু রম্ভা আতপ তণ্ডুল।।
প্রদান করিল সব মস্তক গহ্বরে।
বম বম শব্দে বহু গালবাদ্য করে।।
করতালি দেয় আর বগল বাজায়।
গদগদ ভাবে মনঃ স্থির তব পায়।।
যুবতী সে ভাবে ভোর পুলকে পুরিল।
অনঙ্গ শ্রীদেববর মনেতে চাহিল।।
ভবানীচরণ কহে নহে অসম্ভব।
পাইবা বাঞ্ছিত আশুতোষে কয়।।

## ।। শিবের স্তুতি ।।

।।পয়ার ।।

অহে শম্ভু শুভদ কি কব তব গুণ।
বেদবেত্তা বেদব্যাস বলে না সগুণ।।
অঙ্গে ঈশ ঈশদ ঈষৎ কর কৃপা।
তব কটাক্ষেতে কত ক্ষিতিপতি নৃপা।।
পশুপতি পশুসম হয়েছি অজ্ঞান।
কৃপাময় কৃপা করি কর কৃপাদান।।
অহে শিব শিবদ অশুভ কর নাশ।
কালান্তক কালভয়ে হয়েছে হুতাশ।।
শূলিশূল দিয়ে মম শূল কর দূর।
তব শূল বিনা শূল না হইবে দূর।।

মহেশ্বর মহিমা কি কহিব তোমার।
আগম নিগমে প্রভু নাহি দেখি আর।।
ঈশ্বর ঈশ্বর সবে তোমার প্রসাদে।
দয়াময় দয়া কর পড়েছি প্রমাদে।।
সর্ব্ব সর্ব্ব বেদে বলে সর্ব্বময় তুমি।
তেজস্ আকাশ সমীরণ জলভূমি।।
ঈশান ঈশান কোণে আছে অধিষ্ঠান।
ইহা বলি বলি সেই কোণে করে দান।।
শঙ্কর শঙ্কর নাম কল্যাণ কারণ।
কাতরে করুণা কর কৃতান্ত বারণ।।
হে চন্দ্রশেখর শিরে ধরি শশধর।
ভালে বসি ভাল শশী হলো শোভাকর।।
ভুতেশ ভুতের সঙ্গে শুনি সহবাস।
পঞ্চভূত হৈতে মোরে করহ নিরাশ।।
হে খণ্ড পরশু খণ্ড খণ্ড পাপরাশি।
পাপ করে সঙ্গী হয়ে আছি গৃহবাসী।।
শিরিশ গিরিশ গিরি কন্যা লয়ে দান।
কামনা পুরালে হলো শিখরি প্রদান।।
মৃত্যুঞ্জয় মৃত্যুভয়ে ভাবিত অন্তর।
অশান্ত কৃতান্ত শুনি ঘোর ভয়ঙ্কর।।
কৃত্তিবাস কৃত কৃত্য কর হে আমায়।
বিষয় বাসনা কৃত্তি বাসনা পুরায়।।
পিনাকি পিনাক তব আমি ভিক্ষা চাই।
পাপিষ্ঠ পাপের মাথা কাটিয়া ফেলাই।।
উগ্র উগ্র মূর্ত্তি শুনি উগ্র হয় করি।
দীননাথ দয়া কর উগ্র মূর্ত্তি হরি।।
কপর্দ্দি কঠিন কটা জটাজুট ধারি।
কটা জটা ঘটা ছটা কহিতে না পারি।।
শ্রীকণ্ঠ হে কণ্ঠ শোভা কি কহিব আর।
কালকুট গলে গিয়ে হলো শোভাকার।।
সিতিকণ্ঠ কণ্ঠ কাল কুটেতে শ্যামল।
খল কাল কূট ভাল হইল সরল।।
ভুলাইলি কপাল কপাল করে করি।

কপালের কপাল কি আহা মরি মরি।।
বামদেব দেববন্দ হইতে সুন্দর।
রজত পর্ব্বত যিনি শোভা কলেবর।।
ত্রিলোচন ত্রিলোচন করেছ ধারণ।
এক চক্ষে চকিতেছে কর নিরীক্ষণ।।
স্বরহর শরের শরীর করি ক্ষয়।
করিলে করুণা করি মনেতে উদয়।।
গঙ্গাধর ধরি শিরে সুর শৈবলিনী।
ত্রিলোক জননী তিনি ত্রিলোক তারিণী।
ভব তুমি তোমা হৈতে ভবের প্রকাশ।
বিনাশ করহ ভব ভব অভিলাষ।।
ভবের চরণ ভাবি ভবানীচরণ।
আশুতোষ স্তব আশু করিল রচন।।

### ।। শ্রীদেবের যোগীবেশ ধারণ পূর্ব্বক নায়িকার নিকট গমন।।

।। একাবলি ছন্দ।।

পূজা পরে স্তুতি করি অশেষ।
মহান্ত দক্ষিণা দিলেক শেষ।।
পরে সে তাহাতে বাসায় চলে।
অনঙ্গের পিসি শ্রীদেবে বলে।।
কত মত বেশ ধরিলে কত।
আজি হতে হবে যোগীর মত।।
যাও তবে তুমি যেখানে বাসা।
রেতে যাবে সেথা পুরিবে আশা।।
বাসে গিয়ে তবে প্রসাদ খায়।
হেনকালে দেখি দিবস যায়।।
শ্রীদেব সাজিছে মহেশ বেশ।
মহেশ গুণের নাহিক লেশ।।
কালাপেড়ে ধুতি দূরে ফেলিল।
গেরুয়া বসন ভাল পরিল।।
মুকুতার মালা রাখিল ঘরে।
অক্ষমালা আর স্ফটিক পরে।।
চন্দন আতর গোলাপ নীরে।

ফেলিয়ে বিভূতি মাখে শরীরে।।
শিরেতে ধরিল কৃত্রিম জটা।।
তারা হেন তার বরণ কটা।
উষ্ণীষ বান্ধিল শোভিল ভাল।
বগলে আসন বাঘের ছাল।।
অর্দ্ধচন্দ্র ফোঁটা করে কপালে।
শশিকলা তায় হইল ভালে।।
ঢুলু ঢুলু আঁখি অরুণোদয়।
মুখে সদা শিব সদাই কয়।।
সন্ন্যাসীর বেশ ধরিয়া যায়।
অনঙ্গ যুবতী আছে যথায়।।
দ্বারে বজ্রবাসী বসিয়া আছে।
সন্ন্যাসী আইল তাহার কাছে।।
কহে কাঁহা গেয়িসে দোনো মাই।
আশীষ দেনেকো আয়াহোঁ ভাই।।
ব্রজবাসী প্রতি হুকুম ছিল।
অনঙ্গ যেখানে কহিয়া দিল।।
সন্ন্যাসী প্রবেশি ঘরে দেখিল।
পিসি সঙ্গে ধনী বসিয়া ছিল।।
দেখি ধনী কহে এসো গোঁসাই।
পিসি তার কহে কি গো জামাই।।
আমি সবাকারে দিব গো বলে।
অনঙ্গের তরে সন্ন্যাসী হলে।।
গুণমণি কহে বুঝি আভাস।
আজ্ঞা বহই অনঙ্গ দাস।।
হয়েছি গো আমি তোমার দাসী।
সন্ন্যাসী হইনু এখানে আসি।।
যখন যেমন হুকুম পাই।
অমনি তখনি করি গো তাই।।
দাস দাসী থাকে আজ্ঞার তাবে।
তুমি কেন বাছা বুঝ না ভাবে।।
শুনি ধনী মনে বাখানে তায়।
কতগুণ তব হায় রে হায়।।

এতগুণ যেঁই তেঁই পারিলে।
মোর অনঙ্গের মনো হরিলে।।
পিসি সম্বোধিয়ে কহে রূপসী।
খেতে কিছু বল এখানে বসি।।
সন্ন্যাসী কহিছে যোগীর ধারা।
যাগ আগে করে যোগী যাহারা।।
আমি যোগী যাগ করিব আগে।
যাগ বিনা কিছু মনে না লাগে।।
অনঙ্গ কহিল কেমন যাগ।
যাগ ফল মোরে দেবে কি ভাগ।।
ভবানী কহিছে দেখলো পরে।
নাগর যাগের সুযোগ করে।।

### ।। ষষ্ঠ মিলনে তারকেশ্বরে কামযাগ।।

।।পয়ার।।

কোমল বিমল বেদীজঘন যুগল।
তার মধ্যে হোম কুণ্ড বরাঙ্গ সুতল।।
নবীন সন্ন্যাসী বসি বেদির উপরে।
কাম তন্ত্র মতে কামযাগ করে।।
দীপান্ত মানস পূজা মনোজের করি।
বাহ্যে নিবেদিল কুচফল হস্তে ধরি।।
মৃগাক্ষী কটাক্ষে জ্বালি দিল কামানল।
বসন্ত বাতাসে অগ্নি করিল প্রবল।।
বিধিকৃত শোক স্রব এক যাগে ছিল।
আহুতি দিবার লাগি বিভাগ হইল।।
এইরূপে যাগ অঙ্গ হলো আয়োজন।
দেখি হোতৃ কর্ম্মে হোতা হরষিত মন।।
পরম আনন্দে কাম যাগ আরম্ভিল।
সহস্র আহুতি দানে সঙ্কল্প করিল।।
আহুতি প্রণালী দেখি সুখী যজমান।
মুখামৃতে যোগীবরে করিল সম্মান।।
সম্মানিত সন্ন্যাসীর যোগভঙ্গ নাই।
যোগ বলে কাম সিদ্ধ করিছে গোসাঞি।।

বিস্তারিত শ্রব মুখে সহস্র আহুতি।
পরে শুক্র হবনেতে করে পূর্ণাহুতি।।
হোমকুণ্ডে কোথা হতে কিরূপেতে জল।
আসি নিভাইয়া দিল মনোসিজানল।।
বসুমতি দৈব যোগে শীতল হইল।
পৃথ্বীত্বং শীতলা ভব মন্ত্র পড়ি দিল।।
যাগ কুণ্ড জলে যোগী শ্রব ভাসাইল।
সেই জলে যজমান শান্তি জল নিল।।
ভবানী কহিছে যোগীবর ভাল ছিল।
অনঙ্গে অনঙ্গ যাগ ফল শীঘ্র দিল।।

**।। তারকেশ্বরের পর একরাত্রি পথে বাস করিয়া স্ব স্ব গৃহে পুনরাগমন।।**

।।পয়ার।।

কাম যজ্ঞ সাঙ্গ করি উভয়ে উঠিল।
তখন তাহার যজ্ঞ সকলি খাইল।।
এইরূপে তিন দিন করে কাম যাগ।
যাগ ভাগ করি পরে বাড়ে অনুরাগ।।
চতুর্থ দিবসে সবে ছাড়ি সেই স্থান।
বাটী যাইবার জন্য হৈল যত্নবান।।
পূর্ব্ব মত দুইজনে ডুলিতে চড়িল।
পিছে পিছে পালকিতে শ্রীদেব চলিল।।
এক রাত্রি পথে থাকে বহু যাত্রী সাতে।
শ্রীদেবের বরযাত্রী বুঝায়ে তাহাতে।।
রাত্রি একঘরে হৈল সবাকার বাস।
শ্রীদেব কৌশলে পুরে দুহাকার আশ।।
নবীনা প্রবীণা পরে কহে গো অনঙ্গ।
কালি ঘরে যাবে হবে সঙ্গ ভঙ্গ।।
স্বামীরে কি কবে কিবা দেখিলে স্বপনে।
কহে তুমি বলেছিলে নাহি কিছু মনে।।
ভাল ভোলা মেয়ে বলে কহে পুনর্ব্বার।
সার উপদেশ শুন যাতে পাবে পার।।
এক্ষণে গোপনে থাকু সেই উপদেশ।
ধর্মপতি কাছে কবে করিয়া বিশেষ।।

প্রভাতে সেখানে হতে চলিল ত্বরিতে।
দিবসের মধ্যে ধনী আইল বাটীতে।।
কর্ত্তা আনন্দিত কর্ত্রী ঘরে এলো ফিরে।
ভবানী কহিছে কহ স্বপন স্বামীরে।।

**।। অনঙ্গের রাত্রে পতিসহ শয়নে তারকেশ্বরের স্বপ্নকথা এবং পতির উত্তর।।**

।।পয়ার।।

নিশিতে স্বামীর সহ করিয়া শয়ন।
কহিছে তাহারে ধনী স্বপন বচন।।
পুত্র মোর হবে বলে সেই কামনায়।
দুই দিন হত্যা দিয়ে রহিনু তথায়।।
তৃতীয় নিশিতে এক সন্ন্যাসী আইল।
বসিয়া আমার কাছে কহিতে লাগিল।।
অনঙ্গমঞ্জরী শুন তুমি মোর দাসী।
আমারে না সহে তুমি আছ উপবাসী।।
তোমার কামনা এই পুত্রবতী হও।
অবশ্য সন্তান হবে তুমি বন্ধ্যা নও।।
তোর গর্ভে পুত্র হবে বর দিনু বসে।
কিন্তু না হইবে তোর স্বামীর ঔরসে।।
শুনি তার পায়ে ধরে কহিলাম আমি।
কহ প্রভু কোন্ দোষে দোষী মোর স্বামী।।
গোঁসাই কহেন কিছু দোষ নাহি পাই।
তাহার সন্তান ভাগ্যে বিধি লিখে নাই।।
তোর ভাগ্যে ছিল আমি তাতে দিনু বর।
তুই তার মত নিয়ে অন্য চেষ্টা কর।।
শুনিয়া তাহার স্বামী হইল ভাবিত।
কহে একি সর্ব্বনাশ হিতে বিপরীত।।
কেমনে বা মত করি না বুঝিয়া মর্ম্ম।
কলঙ্ক হইবে কত আর যাবে ধর্ম্ম।।
একে তুমি সতী তাতে আমি হয়ে পতি।
বলিব কি লজ্জা খেয়ে কর উপপতি।।
নষ্ট হবে ধর্ম্ম যাবে পাবে পাব লাজ।

কর্ম্ম কাণ্ড শ্রাদ্ধ পণ্ড সে পুত্রে কি কাজ।।
মত না হইল শুনি ভাবিতা যুবতী।
বিষাদে হর্ষিতা হলো স্বামী জানে সতী।।
কিন্তু মত না হওয়াতে ভাবিছে আকাশ।
সে রাত্রি স্বামির সহ হৈল সহবাস।।
রতি রস রঙ্গ হৈল যেন শাস্ত্র পালা।
উভয়ের মনে অন্য করে দায় টালা।।
তাদের বাসর হয় যেন কারাগার।
দুজনে দুঃখিত মনে ভাবে অনিবার।।
সতী পতি কষ্ট পায় অধিক কামিনী।
মন্দালাপে মনস্তাপে পোহায় যামিনী।।
প্রভাতে পিসিরে ধনী ডাকিয়া পাঠায়।
ভবানী কহিছে এবে হইবে উপায়।।

**।। অনঙ্গের পিসির বাক্যে উপপতি করিতে তৎপতির অনুমতি প্রদান।।**

।।পয়ার।।

অনঙ্গ প্রবীণা পিসি সাক্ষাতে কহিল।
পতির সহিত যত কথা হয়েছিল।।
ভাবিতা হয়েছি পিসি করি কি উপায়।
জামাই তোমার বলে ইথে ধর্ম্ম যায়।।
প্রকাশ হইলে লোকে কলঙ্ক হইবে।
এমন কুকর্ম্মে মত কেমনে করিবে।।
নবীনে প্রবীণা কহে বুঝিনু সকল।
বুঝায়ে করিব মত না হও বিকল।।
কহিব অখণ্ড কথা কহিতে কে পারে।
কোথা সেই বোকা বেটা ডাক দেখি তাকে।।
অনঙ্গ শুনিয়া তারে ডেকে পাঠাইল।
বাহিরে বসিয়া ছিল শুনিয়া আইল।।
পিসাস যথার্থ জানে জামাতারে কয়।
অনঙ্গের স্বপ্নে কি তোমার মত নয়।।
শুনি গুণনিধি কন তুমি বুদ্ধিমতী।
তোমার সমান আর নাহি গুণবতী।।
বিধবা হইয়া তুমি স্বামীর দৌলাৎ।

দেবরে হারায়ে কোর্টে সব কৈলা হাত।।
অতএব তোমার বুদ্ধির সীমা নাই।
বিবেচনা করে বল করি আমি তাই।।
লোকলজ্জা ধর্ম্ম কর্ম্ম যাতে সব রয়।
হেন কথা কহ যদি তবে মত হয়।।
ব্যাপিকা নায়িকা কহে কিছুই জানি না।
বিধবার হইনু আমি নবীনা প্রবীণা।।
বুদ্ধি সাধ্যমত বলি যাহা মোর ঘটে।
এতে মত দিতে পার শাস্ত্র সিদ্ধ বটে।।
পুরাণে শুনেছি আমি তাতে স্পষ্ট আছে।
ধর্ম্মশাস্ত্র শুনিয়াছি পণ্ডিতের কাছে।।
মোকদ্দমা করি যবে দেবর সহিত।
ব্যবস্থার জন্যে আনি স্মৃতির পণ্ডিত।।
ন্যায়রত্ন বিদ্যারত্ন কত চূড়ামণি।
ব্যবস্থা পারগ যে পণ্ডিত শিরোমণি।।
তাঁদের মুখেতে কত শুনেছি বিধান।
সেই মত কব আমি মতের প্রমাণ।।
পুত্র প্রয়োজন আছে অবশ্য গৃহীর।
ব্যক্ত পুরাণেতে দেখ লেখন স্মৃতির।।
পণ্ডিতের আপন বংশ রাখিবার তরে।
আত্ম হতে না হইল অন্য মত করে।।
পাণ্ডুরাজা হৈতে পুত্র না হলো কুন্তির।
উপপতি জন্যে বিধি দিলেন সুধীর।।
অনুমতি পেয়ে কুন্তি তাহাই করিল।
পাঁচজন হতে পাঁচ পুত্র জন্মাইল।।
পতি অনুমতি বিনা তবু নারী পারে।
অনুমতি চাহি লেখে দায়ভাগ কারে।।
স্বামী অনুমতি বিনা যে পুত্র জন্মায়।
শুনি সেই পুত্র পুণ্য অংশ নাহি পায়।।
পুরাণ স্মৃতির কথা কেবা নাহি মানে।
আর শিব আজ্ঞা আছে শুন সাবধানে।।
লোকলজ্জা ভয় তুমি তাহারে পারিবে।
গোপনে আসিবে কেহ কে ঢাক মারিবে।।

যদ্যপিও জানে লোক তাতে বা' কি ভয়।
বন্ধ্যার এমন কর্ম্ম কোথায় না হয়।।
অন্য জাতি ধারা আমি জানি কত মত।
এ জাতির এই মত দেখি শত শত।।
সুজন বাবুর কথা শুনিয়াছ কানে।
উপপতি সঙ্গে মাগু পাঠায় বাগানে।।
তিন পুত্র হৈল তার জারেতে জন্মায়।
অনুমতি করেছিল বংশ রইল তায়।।
যখন এসব কথা হয় জানাজানি।
সে সময় লোকগুলো করে কানাকানি।।
কিছুদিন থাকে কথা শেষ কিবা রয়।
কলঙ্ক কি বশ সব কালে লোপ হয়।।
অতএব শাস্ত্র সিদ্ধ লোক ব্যবহার।
ইথে পাপ লজ্জা কেন হইবে তোমার।।
গুণনিধি কহে শুনি পড়ি বাক জালে।
শাস্ত্র এই বটে নাহি মানে কলিকালে।।
অনুমতি কর তুমি শুন গুণনিধি।
ধর্ম্মাধর্ম্ম হবে মোর আমি দিনু বিধি।।
চিন্তিত অনঙ্গ পতি করে অনুমান।
সাপ হাঁড়ি দেব পাড়ি ইহার বিধান।।
পিঁড়ি যদি ভাঙ্গে তবে দেব রুষ্ট হন।
না ভাঙ্গিলে সর্প তারে করিবে দংশন।।
অতএব মত মোরে করিতে হইল।
হইল আমার মত অনঙ্গে কহিল।।
ধনীগুণি সুপুরুষ দেখিয়া আনিবে।
ভবানী কহিছে তাহা জানিতে পারিবে।।

।। পতির অনুমতি পাইয়া তৎক্ষণাৎ নাগর আনয়ন পূর্বক অনঙ্গের সুখভোগ।।

।। ত্রিপদাবলী ছন্দ।।

শুনি স্বামী বচন, হইল মগন,
পিসিরে গোপীরে দোঁহে কহে।
আনিতে নাগর, মোর মনোহর,

পাঠাইব ব্যাজ নাহি সহে।।
গোপী তার বাটীতে, যাও লো আনিতে,
কহিবা এখনি চল সেথা।
এই সব বচনে, জানাবে সুজনে,
এখনি আনিবা তারে হেথা।।
কবে এই চাতুরী, রবে বরাবরি,
যখন তখন তুমি যাবে।
গোপী তার কাছেতে, চলিল ত্বরিতে,
সে কথায় কত সেথা পাবে।।
দাসী আসি বসিল, নাগর দেখিল,
সুজন মলিন মুখে আছে।
ধনী বাণী কহিল, যুবক চলিল,
গদ গদ ভাবে তার কাছে।।
গোপী আগে ধাইল, শীঘ্র জানাইল,
দ্বারি দ্বারে ছেড়ে দিল তারে।
সুনাগর আইল, সুন্দরী পাইল,
আঁখি শর হানে যত পারে।।
করে ধরি তুষিল, উভয়ে হাসিল,
চকাচকি মত দুইজনে
নাগরে শুনাইল, স্বামী [illegible]
আর রাজী করিল যেমনে।
শুনিয়া সুবচন, ভাসিল [illegible]
শুন প্রাণ তুমি মোর তরে
কত দুঃখ পাইলে, প্রীতি বাড়াইলে
কোন্ জন হেন প্রেম করে।
আগেতে মজাইলে, পরেতে বাঁচাইলে,
বান্ধিয়ে রাখিলে প্রেমডোরে।
সুখেতে ভাসাইলে, দাস বানাইলে,
ভয় ভুলে গেল তব জোরে।।
পরে কহে কামিনী, দিবা কি যামিনী,
অধিনীরে যেন মনে থাকে।
শুনি মুখ চুম্বিল, কাম আরম্ভিল,
গুণমণি মুখ মধু চাকে।।

কতই বলাবলি, করি গলাগলি,
খেলিছে বলিছে কত মুখে।
করিয়া কোলাকুলি, প্রেম ঢালাঢালি,
করিছে খসিছে রস মুখে।।
অনঙ্গে মজাইল, রসে ভাসাইল,
মনে মনে দুজনে হাসে।
কবি করি রচন, ভবানীচরণ,
কহে সুখ কর গৃহবাসে।।

**।। অনঙ্গের নাগর প্রতি অভয় প্রদান ও নাগরের নির্ভয়ে গমনাগমন।।**

।।পয়ার।।

এইরূপে রতিরস করিয়া দুজনে।
ছাড়ি সেই শয্যা বৈসে পৃথক আসনে।।
প্রেয়সী সরস ভাষে শুন প্রাণধন।
এক্ষণে তোমার আর নাহিকো গোপন।।
দিবা কি নিশিতে সদা বাসায় থাকিবে।
যখন যাইবে গোপী তখনি আসিবে।।
একথা অন্যথা যেন কখন না হয়।
নিরন্তর অন্তরেতে করি এই ভয়।।
পুরুষ ভ্রমর জাতি ভ্রমে নানাফুলে।
কোন্ ফুলে মধু পেলে থাকে সেথা ভুলে।।
আর যেন প্রাণ মধু মক্ষিকা যেমন।
আয়াসের মধু রাখে করিয়া গোপন।।
অমল জ্বালিয়া কেহ মক্ষিকার মুখে।
অনায়াসে মধু সব হরে লয় সুখে।।
দেখো যেন মোর প্রাণে ঘটনা তেমতি।
যতনে রাখিবে প্রেম করি হে মিনতি।।
শুনিয়া কহিল শুন শুন প্রাণেশ্বরি।
শপথ করি হে তব পদস্পর্শ করি।।
তোমা ছাড়া নারী নাহি হেরি অন্য পক্ষ।
কথা তার সাথে কহি এতে যে স্বপক্ষ।।
আমার প্রতিজ্ঞা এই শুন রসবতী।
না ছাড়িব তব প্রেম থাকিতে শকতি।।

তুমি যদি ছাড় প্রাণ তবে কি করিব।
তোমার বিরহে আমি তখনি মরিব।।
শপথাদি স্তুতি করি অনঙ্গে তুষিয়া।
সেদিন বাসায় গেল বিদায় হইয়া।।
কখন রজনী যোগে কখন দিবসে।
প্রত্যহ আইসে যায় অনঙ্গের বশে।।
যখন অনঙ্গ পতি থাকে নিজ ঘরে।
শ্রীদেব দেখিয়া আর নাহি ভাবে পরে।।
নির্ব্বিকার দেহ আর সরলের শেষ।
সে শরীরে কিছুমাত্র নাহি রাগ দ্বেষ।।
শ্রীদেবে ডাকিয়া কভু আদর করিয়া।
তাস খেলে জিতে লয় বোকা ভুলাইয়া।।
বাহিরে শ্রীদেব হারে তাহার খেলায়।
ঘরে রসবতী নিতি জিতিয়া হারায়।।
একদিন দিবাভাগে অতি অসময়।
অনঙ্গের মনে আসি অনঙ্গ উদয়।।
তখনি পাঠায় লোক তাহার নিকট।
লোক গিয়া দেখে ঘরে নাহি সে কপট।।
অনঙ্গে সম্বাদ দিল পারিল বুঝিতে।
তবে তারে পাঠাইল পিসির বাটীতে।।
সেথা তার দেখা পেয়ে ডাকিয়া আনিল।
দেখে যুবতীর মনে মান উপজিল।।
রাঙ্গা আঁখি রাঙ্গা দেখে করে তারে মান।
ভবানী কহিছে তারে নাহি পরিত্রাণ।

**।। শ্রীদেব নাগরের প্রতি অনঙ্গের মান।।**

।। ত্রিপদী।।

ধনী কিছু নাহি বলে, জ্বলিতেছে ক্রোধানলে,
কালকূট কটাক্ষ সমান।
হানিছে নাগর প্রতি, অসহ্য সে হয় অতি,
গুরুতর হইয়াছে মান।।
নাগর বুঝিল মনে, মান হৈল যে কারণে,
লোক গেল দেখা নাহি পায়।

বাসায় না থাকি আমি, অনঙ্গ অন্তরযামি,
ভাবিল পিসির ঘরে যায়।।
সেথা লোক পাঠাইল, ঠিক যাহা ভেবেছিল,
তথা দেখা পাইল আমার।
আমি হারিয়াছি তারে, গুরুমান হতে পারে,
গুরুতর সে হয় ইহার।।
মোরে মানা করেছিল, ভুয়ো ভুয়ো কয়েছিল,
দিবা নিশি থাকিবা বাসায়।
তাহার কারণ যাহা, এক্ষণ বুঝিনু তাহা,
আগে নাহি বুঝি অভিপ্রায়।।
যদি কিছু ব্যক্ত করে, তবে মোর বাক্য সরে,
নৈলে আমি কি কথা কহিব।
করিনু যে অনুমান, তাহে যদি নহে মান,
কথা ঢেকে পেঁচে কি পড়িব।।
ভাবিয়া অবাক হৈয়া, সম্মুখেতে দাঁড়াইয়া,
করপুটে গরুড়ের পায়।
অনঙ্গ ফিরিয়া রহে, গোপীরে ডাকিয়া কহে,
যেতে বল পিসির সেথায়।।
ক্রোধে নাহি বাক্য স্ফুরে, চক্র ন্যায় চক্ষু ঘুরে,
ক্ষীণানঙ্গ দ্বিগুণ ফুলিল।
গোপীরে কহিল ধনী, বুঝিল নাগর মণি,
শুনে প্রাণ প্রিয়ারে কহিল।।
তোমার পিসির বাটী, গিয়েছিনু বটে ঘাটী,
কিন্তু শুন কহি তার হেতু।
অপরাধ বুঝে কও, তুমি সুখ নিধি হও,
তিনি যে সুখের হন সেতু।।
ইহাই বুঝিয়া মনে, গিয়াছিনু দরশনে,
শুনেছিনু তার বেয়ারাম।
যদি না দেখিতে যাই, আপনি বলিতে ভাই,
তুমি বড় নেমক হারাম।।
মোর পিসি তোর তরে, কিবা না করেছে অরে,
তুই তাহা না রাখিলি মনে।
সেই ভয়ে গিয়েছিনু, কেন তোমা না কহিনু,

অপরাধী হইনু গোপনে।।
যে কথা কহিল ছলে, শুনিয়া দ্বিগুণ জ্বলে,
গুরুমান করিল অনঙ্গ।
ভবানীচরণ ভাবে, কিসে এই মান,
কি উপায়ে হবে মানভঙ্গ।।

**।। শ্রীদেব কর্ত্তৃক অনঙ্গের মানভঙ্গ।।**

।।পয়ার।।

মান ভাঙ্গিবার তরে শ্রীদেব নাগর।
কাকুতি মিনতি করে হইয়া কাতর।।
সুরসিকা তুমি আমি অরসিক মত।
সরসে কুরস কর্ম্ম করিয়াছ কত।।
পুরুষের অপরাধ ঘটে পায় পায়।
কামিনী কুপিতা কভু নাহি হয় তায়।।
সহস্র দোষের দোষী পুরুষ নিশ্চয়।
কুলবতী পতি প্রতি তথাচ সদয়।।
রমণীর এই কর্ম্ম জগতে বিদিত।
ইথে বুঝি মান নহে মনের সহিত।।
যদি কর্ম্ম দোষে রীত হয় বিপরীত।
তথাচ চিহ্নিত দাসে মান অনুচিত।।
বিমল বদন ভারি দেখে ভয়ে মরি।
বিধু মুখে হাস্য করে ক্রোধ পরিহরি।।
কামিনী বুঝিল মনে ঠেকিয়াছে দায়।
পেয়েছি পতনে আজি আর কোথা যায়।।
নানা মতে নায়িকারে নায়ক বুঝায়।
অর্থাশী সন্ন্যাসী কভু প্রণাম না চায়।।
চতুর নাগর তার চাতুরি বুঝিল।
গলে ছিল মুক্তমালা পাদপদ্মে দিল।।
মালা দিয়ে দুই পায়ে ধরিয়া বসিল।
কামিনীর রোষ দিয়ে রস উপজিল।।
নাগরে কহিল ধনী শুন প্রাণ ধন।
এমন কুকর্ম্ম পরে করো না কখন।।

শুনে কহে গিয়েছিনু হইয়া পাগল।
আর কি তেমন করি গেলে এই ফল।।
পায়ে ধরে আছে তারে ছাড়ে না তখন।
কামিনী কাতরা কামে দিল আলিঙ্গন।।
কামানলে মালানলে সুদগ্ধ শরীর।
নাগর নিভায় দিয়ে সুশীতল নীর।।
একই শরীর হয় নাহি মধ্যে বস্ত্র।
লাজ পেয়ে কাম যায় লয়ে অস্ত্র শস্ত্র।।
উঠিয়া বসিল দোঁহে কামে করি দূর।
পরে জল পান করে সুজন চতুর।।
অধিক রজনী হৈল বিদায় লইল।
প্রবীণা পিসাস কাছে যাইয়া কহিল।।
নবীনা প্রবীণা শুনে পরামর্শ কয়।
এখানে আসিবা ফিরে যাবার সময়।।
সেই পরামর্শ মত করে যাতায়াত।
উভয় স্থানেতে যায় নাহিক উৎপাত।।
এরূপে বসন্ত ঋতু পালন হইল।
তারপরে গ্রীষ্ম ঋতু আসি দেখা দিল।।
ভবানীচরণ বলে অনঙ্গ যুবতী।
বিদায়ে আকুল বড় হৈল রসবতী।।

**।। কামে কাতর হইয়া নিজগৃহে গোপী দাসী সহ শ্রীদেবের রতিক্রীড়া।।**

।। ত্রিপদী।।

বৈকালে বৈশাখ মাস, নিবারি নিদাঘ আশ,
সুবাতাস চাহিয়া অনঙ্গ।
বসিয়াছে নিজ ঘরে, সেই দিন শনৈশ্চরে,
দৈব ভরে দুর্যোগ প্রসঙ্গ।।
দারুণি মেঘের ছটা, তাতে উঠে ঝুড়ি ঝটা,
ঘোর ঘটা প্রলয় সমান।
ধুলায় তিমির চয়, ঘূর্ণবায়ু অতিশয়,
পায় ভয় ভাবিত পরাণ।।

গগনে সঘনে ঘন, করিতেছে সুগর্জ্জন,
সন্ সন্ ছুটিছে কাঁকর।
চক্ষে পড়ে বহুধূলি, ফুটে যেন ছিটাগুলি,
পথ ভুলি পথিক কাতর।।
মৃদু মৃদু বিন্দু পাত, অবিশ্রান্ত বজ্রাঘাত,
শব্দে দাঁত লাগয়ে কপাটি।
হেন কালে গোপী ছিল, দিদি বলি সম্ভাষিল,
আজ্ঞা দিল যাও তার বাটী।।
গোপী কহে কতগুলো, ছাই ফেলতে ভাঙ্গা কুলো,
আছি হুলাহুলিতে কি হয়।
নহে দুঃখি পর দুঃখে, মত্ত সদা নিজ সুখে,
কোন্ মুখে কহ এ সময়।।
যাই আমি বাঁচি মরি, ওজর নাহিক করি,
ত্বরা করি নাগর নিকট।
উত্তরিল নিবেদিল, সে আদরে বসাইল,
সুধাইল আদরে সঙ্কট।।
শুনি সিহরিয়া যায়, আপনার পা মোছায়,
গা মোছায় দু হাস্তে তাহার।
অমনি ফাঁড়িয়া থান, করাইল পরিধান,
করে মাল্য গলে দিয়ে হার।।
সেও ছিল ভাব রঙ্গি, গোপনে মিলিল সঙ্গি,
করি ভঙ্গি জ্বালে কামানল।
ভাঙ্গিল উভয় লজ্জা, দোঁহে করে কাম সজ্জা
টলে মজ্জা যে ছিল অটল।।
এরূপে দিবস যায়, দুর্যোগ হইল সায়,
ভাবনায় গোপী অন্যমন।
কহে চল যুবরাজ, কর আপনার সাজ,
আর ব্যাজ না সহে এখন।।
নাগর কহিল কথা, সন্ধ্যা করি যাব তথা,
তুমি সেথা করহ সংবাদ।
ভবানী কহিছে দূতী, উপনীত শীঘ্র গতি,
বেশে অতি ঘটিল প্রমাদ।।

**।। দাসীর শরীরে সম্ভোগ চিহ্ন দেখিয়া তার প্রতি অনঙ্গের ভর্ৎসনান্তরে দাসীর সদুত্তর।।**

।। ত্রিপদী।।

নাগরের মতিমালা, গলেতে ছিল উজালা,
এনেছিল বিস্মৃত হইয়া।
অবিলম্বে ধনী যায়, গমন পবন প্রায়,
হেথা দায় পোহায় ঠেকিয়া।।
অনঙ্গ কহিছে হাসি, নাহি ছিলি অবিশ্বাসী,
এই আসি বলি গেলি সেই।
কি কারণে দীর্ঘবাসি, হইয়া বাঘের মাসি,
আশা পশি দেখা দিলি এই।।
বামন হইয়া চান্দে, হাত বাড়াইলি ছাঁন্দে,
হেরে কাঁদে কত চকোরিণী।
যার খাও যার পর, তাহাকে নিরাশ কর,
মর মর কুল কলঙ্কিণী।।
খাসা ঠেঁটী পরাইল, গলে মতি কেবা দিল,
মাখাইল আতর চন্দন।
এলো মেলো কেশবাস, মুখ শুষ্ক ঘনশ্বাস,
মোর গ্রাস করিলি ভক্ষণ।।
তখন বুঝিল অরে, হারে ভুর ভার হরে,
নাহি ডরে কহিছে বচন।
চোর যদি চুরি করে, সে ধন গোপনে সরে,
কোথা চোরে দেখার ভাবন।।
তুমি যার সে তোমার, আনিয়াছি দ্রব্য তার,
এই হার মোরে সম্ভাষিবে।
থাকিলে তোমার কাছে, তার কি নিস্তার আছে,
সদ্য আছে পোকা পাড়াইবে।।
ভিজে তিতে তাড়াতাড়ি, গেলেম তাহার বাড়ি,
থান ফাঁড়ি বস্ত্র দিল আনি।
সিন্দুকে সুগন্ধ মাখা, তাহাতে কাপড় রাখা,
আছে দেখা পূর্ব্বে আমি জানি।।
পাত্র মেজে রাখে হার, তাহার সাক্ষাৎ কার,
পরিহার পরিহাস করি।

কহিছে অনঙ্গে দিব, সে কহিল দেখাইব,
প্রহারিব নিজ দণ্ড ধরি।।
বেগে যাই রড়ারড়ি, উছট খাইয়া পড়ি,
ভাঙ্গা কড়ি গালে কূটালাভ।
কত রক্ত পড়িয়াছে, এখন সে চিহ্ন আছে,
দেখি পাছে ভাব ভাবি ভাব।।
যাতায়াত পরিশ্রমে, চুল খোলা কোন ধর্ম্ম,
সে ধর্ম্ম না জানিয়া আগেতে।।
হার দিল হারাইল, নিজ হারি লুকাইল,
হারাইল কথায় কথায়।
কহিতেছে বিবরিয়া, রসিক শুনিল গিয়া,
দাণ্ডাইল সিঁড়ির মাথায়।।
দূতীকা নায়িকা দোঁহে, নাগর দেখিয়া মোহে,
কহে কহে কেন ক্ষুণ্নমনা।
ভবানী এ সুপ্রণালী, চতুরের চতুরালি,
ভাবি কালী করিল রচনা।।

**।। অনঙ্গের প্রতি শ্রীদেবের অভিমান।।**

।।পয়ার।।

শ্রীদেব বসিল সেথা বিরস বদনে।
ক্ষুণ্নতা কারণ ধনী জিজ্ঞাসে সঘনে।।
ক্ষুণ্নমনা কেন আমি শুন তবে বলি।
দাসী অপবাদ দিয়ে কর ঢলাঢলি।।
সকল শুনেছি আমি সিঁড়িতে থাকিয়া।
শরীরে দিয়েছ নুন কাটিয়া কাটিয়া।।
তাহার জ্বালাতে মোর জ্বলিতেছে মন।
ক্ষুণ্নমনা হৈনু আমি এই সে কারণ।।
ধিক যাকু তোরে আমি বুঝিনু সকল।
মরণ উচিত মোর বাঁচিয়া কি ফল।।
নীচগামী হই আমি কেমনে কহিলে।
এই কটু বাক্যানলে শরীর দহিলে।।
হায় বিধি কি কহিব একি কলিকাল।
যার আজ্ঞাবহ হই সেই দেয় গাল।।

দেখ দেখি আমি তব রূপ নিরক্ষীয়া।
মজিলাম প্রেমে কুলে জলাঞ্জলি দিয়া।।
তব প্রেমে বদ্ধ হয়ে তোমার আজ্ঞায়।
দিবানিশি থাকি বসি কেবল বাসায়।।
ধর্ম্ম কর্ম্ম সব গেল লোক লৌকিকতা।
সর্ব্বদাই মনে করি তব রসিকতা।।
আমার থাকিত যদি নীচ অভিলাষ।
তবে কেন হয়ে রব তব কেনা দাস।।
শপথাদি করিয়াছি আর কত শ্রম।
তথাচ তোমার নাহি ঘুচিল সে ভ্রম।।
বুঝিলাম তব মন পাওয়া বড় দায়।
সুখে থাকো মনে রেখো হইনু বিদায়।।
করিয়া কপট ক্রোধ শ্রীদেব উঠিল।
মনে মান হইয়াছে অনঙ্গ বুঝিল।।
ভবানী কহিছে মান নহে অপমান।
স্তুতি রতি করি দান করহ সম্মান।।

**।। অনঙ্গের বাক্য ও ব্যবহার দ্বারা নাগরের অভিমান পরিত্যাগ।।**

।। ত্রিপদী।।

নাগরের করে ধরি, অনেক বিনয় করি,
কহিছে অনঙ্গ প্রাণধন।
যাহাতে হইল ক্রোধ, তুমি তার দেহ শোধ,
তবে ক্রোধ হইবে মোচন।।
দাসী অপবাদ দিনু, তাহে অপরাধি ছিনু,
মোরে দিও দাস অপবাদ।
তোমার চাকর আছে, পাঠাও আমার কাছে,
দিয়ে তারে কোন সুসংবাদ।।
সে হেতা আইলে পরে, আমি তারে নিয়ে ঘরে,
করিব যা তুমি করেছিলে।
ভাল ধুতি হার দিব, আতরাদি মাখাইব,
গ্রাহ্য হবে বেশ ভুষা দিলে।।
সে যখন যাবে ফিরে, তুমি তারে বলো কিরে,
এ সকল কোথা তুই পেলি।

ইহা বলে তাই বলো, কেন এত গৌণ হলো,
এখনি আসিব বলে গেলি।।
বুঝি তার সঙ্গে, ছিলি এতক্ষণ রঙ্গে,
বুঝা যাইতেছে তোর ভাবে।
যাহা বলে দিনু তাই, কালি তুমি করো ভাই,
তবেই এসব শোধ যাবে।।
সুকৌশল বাক্যানলে, নাগর দ্বিগুণ জ্বলে,
মনে মনে বাখানে রমণী।
অনঙ্গ দেখিল তায়, তবু নাহি ক্রোধ যায়,
পরে স্তুতি করিতেছে ধনী।।
শুন হে রসিক রাজ, তোমারে না হয় লাজ,
ক্রোধ কর নারীর কথায়।
অবলা অজ্ঞানী নারী, পুরুষের আজ্ঞাকারী,
অধীনতা যাহার উপায়।।
নায়ক উপরে গোষা, মান যেন আছে পোষা,
কথায় কথায় অভিমান।
মনে মনে মান হলে, প্রাণনাথে কটু বলে,
আরো তারে করে অপমান।।
অতএব বলি প্রাণ, মোর বাক্যে হেয় জ্ঞান,
করি ওহে ক্রোধ কর দূর।
বৃথা যে যামিনী যায়, বাঁচাও অনঙ্গ দায়,
কোপের করহ দর্প চূর।।
শুনিয়া মধুর বোল, দূরে গেল গণ্ডগোল,
শ্রীদেব ধরিল ধনী গলে।
অনঙ্গ মনের প্রায়, পুরষাগ্নি লাগে তায়,
নাগরের গায়ে পড়ে ঢলে।।
তারপরে মাকামাকি, মুখামৃত চাকাচাকি,
কষাকষি করি ধরে কামে।
বন্ধন হইল দৃঢ়, ভাব ভয়ে জড়সড়,
তিতিল দোঁহার বস্ত্র ঘামে।।
তথাপি না ছাড়ে কেহ, কামের কমল দেহ,
ধরা পড়ে অনঙ্গ যুবতী।
ধরিয়া যুবতী করে, কহিছে নাগর বরে,

মৃদুস্বরে করিয়া মিনতি।।
দিয়েছিনু দাসী দোষ, তাহে হয়ে ছিল রোষ,
তুষ্ট হেতু করি রতি দান।
নাগর পাইল দান, দূরে গেল অপমান,
নারী দানে করিল সম্মান।।
ভবাণীচরণ মনে, করি কহে দুই জনে,
উঠ উঠ কেন হেন সাজ।
শ্রীদেব উঠিয়া যায়, অনঙ্গ কহিল তায়,
আর নাহি কর হেন কায।।

**।। বহু সুখভোগ পরে অনঙ্গের গর্ভ হয়।।**

।।পয়ার।।

প্রভাতে নাগর গেল আপনার স্থানে।
স্নানাদি করিয়া নিদ্রা যায় দিনমানে।।
সন্ধ্যার পরেতে যায় অনঙ্গ আলয়।
প্রভাত হইলে আইসে আপন বাসায়।।
এইরূপে গ্রীষ্ম ঋতু হইল সমাপন।
আইল বরিষা ঋতু ঘন বরিষণ।।
বরিষণে কত সুখ নাহি নিরূপণ।
পরেতে শরদ ঋতু করে আগমন।।
সুখেতে সম্ভোগ করে শরদ সময়।
অম্বিকা অর্চ্চনকালে করে বহু ব্যয়।।
শিশির সময়ে ভাসে সুখের সাগরে।
শরীর শুখায়ে দেয় হিম ঋতু বরে।।
এই মত বহু কাল হইয়া যুবতী।
মহা সুখে কাটে কাল সুখী হৈল অতি।।
বহুদিন পরে তবে অনঙ্গ যুবতী।
শ্রীদেব প্রসাদে ধনী হৈল গর্ভবতী।।
অনঙ্গের গর্ভ সবে করে অনুমান।
বর্ণনে নাহিক ফল সর্ব্বত্র সমান।।
ক্রমে চারি মাস গর্ভে অনেকে জানিল।
পঞ্চমে নিশ্চয় হয় ভবানী রচিল।।

**।। অনঙ্গ মঞ্জরী পুত্রবতী হয়—শ্রীদেবের ধনক্ষয়।।**

।।পয়ার।।

পাঁচমাস গর্ভবতী অনঙ্গ মঞ্জরী।
পরে পঞ্চামৃত দেয় বড় ঘটা করি।।
নবম মাসেতে সাধে করে ততোধিক।
পুত্র হৈল দশমে শ্রীদেব রূপ ঠিক।।
ধাত্র্যাদি নাপিত আর বাদ্যকর যত।
গোপনে নাগর সবে টাকা দিল কত।।
সূতিকা ষষ্ঠ্যাদি পূজা আছে যে নিয়ম।
যাতে ব্যয় হয় দেয় না ভাবে বিষম।।
কর্ত্তাটি করেন সাধ নাচ করাইতে।
তাহারো খরচ হৈল শ্রীদেবেরে দিতে।।
শুভান্নপ্রাশনে বহু ব্যয়ে করাইল।
এইরূপ বর্ষাবধি কতই করিল।।
পুনরায় গর্ভবতী হয় রসবতী।
মোহানা খুলিলে রাখে কাহার শকতি।।
ক্রমে ক্রমে তিন পুত্র হইল তাহার।
অনঙ্গ পতির হয় আনন্দ অপার।।
নিজার্থ সামর্থ তার-কিছু নাহি যায়।
ভবানী কহিছে আরো পুত্র কোলে পায়।।

**।। অনঙ্গমঞ্জরী সহ শ্রীদেবের অতি সাধের প্রীতি এককালে বিচ্ছেদ।।**

।।পয়ার।।

বালকের অলঙ্কার আর রসিকার।
দিয়াছে শ্রীদেব তবু নাহিক নিস্তার।।
পূজার সময় এক গহনা নূতন।
মাসে এক জোড়া সাড়ী ঢাকার বুনন।।
দ্বারী আর যত দাস দাসীর বেতন।
অকাতরে এ সকল দিতেছে ভাজন।।
সকল হইল ব্যয় সঞ্চয় যে ছিল।
কাঙ্গাল ভাবিবে ভয়ে তালুক বেচিল।।
যত ধন থাকে যদি আয় নাহি হয়।
নিরন্তর ব্যয় হয়ে কত দিন রয়।।

তাহার হইল শেষ নাহি কিছু 'আশ।
তথাচ অনঙ্গ কাছে না করে প্রকাশ।।
একদিন অনঙ্গ সে বিরলে বসিয়া।
শ্রীদেবে কহিছে কিছু বিনয় করিয়া।।
জড়াও বাউটী আমি এক জোড়া চাহি।
নাগর শুনিয়া মনে করে ত্রাহি ত্রাহি।।
শুনিয়া কহিল তার লক্ষ টাকা দর।
ধনী বলে ইহা দিতে হলে কি কাতর।।
যদি তুমি এই ক্ষুদ্র কথা· না রাখিবা।
তবে কি আমার পরকালে সাক্ষি দিবা।।
শুনেছিনু বড় লোক বড় জাঁকজোঁক।
হইল বিস্তর লাভ পেনু রোক থোক।।
কুলবতী সাথে প্রেম করা বড় দায়।
তখনি তা দিতে হয় যখন যা চায়।।
কেন বল দেখি থাকি তোমার সহিত।
নিজপতি আছে তারে করিয়া বঞ্চিত।।
তুমি যদি অদ্যাবধি আশা ছাড় মোর।
তবে স্বামী কাছে বলি কত করি জোর।।
অতএব স্পষ্ট কথা শুন বলি ভাই।
তোমার আসার হেথা লাভ কিছু নাই।।
এতদিনে বুঝিলাম তুমি লোক শক্ত।
টাকা তব ইষ্টদেব তুমি তার ভক্ত।।
অনেক দিনের প্রীতি তোমার সহিতে।
কি কব তোমারে আর পারি না রাখিতে।।
তুমি অন্য চেষ্টা কর বুড়ি হৈনু আমি।
অমনি তোমার সহ থাকু রামরামি।।
শ্রীদেব শুনিয়া ঘন ছাড়য়ে নিশ্বাস।
ভবানী কহিছে প্রেমে একি সর্ব্বনাশ।।

**।। প্রীতিরক্ষা হেতু অনঙ্গের প্রতি শ্রীদেবের কাতর উক্তি।।**

।।পয়ার।।

এমত নিষ্ঠুর বাক্য কেমনে কহিলে।
এত প্রেম করে পরে সকলি ভুলিলে।।
কি হবে আমারে প্রাণ মরি প্রাণ যায়।

ওষ্ঠাগত হল প্রাণ নিষ্ঠুর কথায়।।
তুমি যদি ছাড় মোরে বল কি করিব।
পরাণে মরিব কিম্বা সন্ন্যাসী হইব।।
তোমার লাগিয়া আমি সংসার না করি।
ধর্ম্ম কর্ম্ম ধ্যান জ্ঞান অনঙ্গমঞ্জরী।।
প্রেমের আধার আমি সঁপেছিনু প্রাণ।
আধার না-ধার হবে নাহি ছিল জ্ঞান।।
আমারে কহিলে যেতে অন্য নারী কাছে।
তোমা ছেড়ে কোথা যাব কে আমার আছে।।
চাতক জলদ জল করে থাকে পান।
অন্য বারি না সায় যদি যায় প্রাণ।।
যাবৎ এ দেহে মোর প্রাণ করে নাশ।
হেরিব তোমার রূপ অন্য নাহি আশ।।
রোপিয়াছি প্রেমতরু পাব ফল ফুল।
ভাগ্য হেতু হয় বুঝি সমূলে নির্ম্মূল।।
যদি ত্যাগ কর তবে বিচ্ছেদ দহন।
আসি মোর দহিবেক শরীর ভবন।।
শরীর ভবন মধ্যে তুমি আছ প্রাণ।
তোমারে লাগিবে তাপ করি হেন জ্ঞান।।
অতএব ভাবি আমি এই বড় খেদ।
নতুবা নাহিক ভয় হইলে বিচ্ছেদ।।
তোমা ছাড়ি শরীরেতে কোন্ প্রয়োজন।
তোমার বিচ্ছেদ হলে ত্যজিব জীবন।।
যদ্যপি জীবন থাকে এ পাপ শরীরে।
কিন্তু ক্ষিপ্ত হয়ে কব মরিরে মরিরে।।
স্মরণ হইবে সদা তব রূপ গুণ।
সে সময়ে হবে গুণ কাটা ঘায়ে নুন।।
তোমার বিচ্ছেদ হলে হইবে এমন।
সুতরাং হবে মোর জীয়ন্তে মরণ।।
এইরূপ বহু খেদ নাগর করিল।
অনঙ্গ ভাবিয়া পরে তাহারে কহিল।।
আজি তো বিদায় হয়ে চেষ্টা কর গিয়া।
সম্বাদ লইব আমি দাসী পাঠাইয়া।।

জড়াও বাউটী মোর আবশ্যক আছে।
সেই হেতু এত করে বলি তব কাছে।।
ইহা দিতে যদি শক্তি না হয় তোমার।
আমিও পাইব চেষ্টা উপায় তাহার।।
শুনে হাতে পায়ে ধরে বিস্তর কান্দিয়া।
নাগর বিদায় হয় মিনতি করিয়া।।
শ্রীদেব চলিয়া গেল গোপীরে ডাকিল।
দরয়ানে মানা কর তাহারে বলিল।।
পরদিন নিরূপিত সময়ে আইল।
যেতে নাহি পারে দ্বারে দ্বারিয়া কহিল।।
বাসায় আসিয়া পরে করে বহু খেদ।
হায় হায় একি দায় পিরীত বিচ্ছেদ।।
বহু খেদ করে ভাবে সকলি অসার।
কেন মরি কার তরে হয় কেবা কার।।
চন্দ্রিকা আকর দ্বিজ ভবানীচরণ।
খেদে আরম্ভিল তার বিলাপ বর্ণন।।

**।। অনঙ্গমঞ্জরীর বিচ্ছেদে শ্রীদেবের বিলাপ।।**

।।পয়ার।।

জননী জঠরে জন্ম করিয়া গ্রহণ।
করিলাম চিরকাল অনিত্য সাধন।।
গৃহী হয়ে গৃহে থাকি না করি বিবাহ।
গৃহস্থের মত কর্ম্ম না হলো নির্ব্বাহ।।
ঔরসে জন্মিল পুত্র বংশ না রহিল।
আপনার পিতৃ পিণ্ড আশা না থাকিল।।
আমার সমান আর নাহি বুদ্ধিহীন।
সংসারী নাহিক আমি নহি উদাসীন।।
নিত্য সেই নিত্যানন্দে তাঁরে না ভাবিয়া।
ভাবিলাম কামিনীরে কামেতে মজিয়া।।
কর্ম্মফলে কপালেতে বিধির লিখন।
এই ছিল করিব কি নীচের সেবন।।
দেখিয়া সামান্যা এক জঘন্যা যুবতী।
তখনি পাপিষ্ঠ মনে হৈল ইচ্ছা রতি।।

প্রথমে মালিনী পরে মতি নাপিতিনী।
উড়েনী বৈষ্ণবী আর দাসী সঞ্চারিণী।।
এ সব সামান্য নারী করি উপাসনা।
পরে পূর্ণ হয়ে ছিল অধম বাসনা।।
সে বাসনা পূরণ হেতু যত ছিল ধন।
পাপীয়সী মিলে জুলে করিল হরণ।।
অবশেষে করিলাম তালুক বিক্রয়।
তথাপি দুরাশা মনে নিবর্ত্ত না হয়।।
অধমা নায়িকা কাছে হয়ে আজ্ঞাকারী।
নানা স্থানে হই আমি নানা বেশ ধারী।।
প্রথমেতে আখড়ায় বৈষ্ণবের বেশে।
পরে দাসী বেশ ধরি নারীর আদেশে।।
ভূদেব ব্রাহ্মণ আর সন্ন্যাসীর বেশ।
ধরিলাম তাতে পাপ হইল অশেষ।।
এইরূপে রঙ্গরস করে নিশিদিন।
পাতক করিয়া কায় করিলাম ক্ষীণ।।
ব্রাহ্মণ বৈষ্ণব জাতি জ্ঞাতি বন্ধুগণ।
সকলি অন্যথা হল পাপে মগ্ন মন।।
যখন তাবৎ ধন হৈল তার হাত।
পরগোছে গাছ সেথা করি যাতায়াত।।
শুনিল কি বুঝিল আমার কিছু নাই।
তখন চড়াও বাউটী কহে আমি চাই।।
লক্ষ টাকা মূল্য তার কোথায় পাইব।
কোথা হতে আনি ধন তাহারে তুষিব।।
আমার সঙ্গতি নাই বিশেষ বুঝিল।
পর দিন দ্বারে দ্বারী ছেড়ে নাহি দিল।।
অতএব বলি মন তুমি দুরাচার।
এমন কুকর্ম্মে মতি করোনাক আর।।
এখনো সুপথে চল ধর্ম্মে কর আশ।
ছাড়িয়া নগর ধর্ম্মপুরে কর বাস।।
সে তো মহা সুখ ধাম অপূর্ব্ব কানন।
পরম সন্তোষ হবে দেখে সেই বন।।
ভবানীচরণ দ্বিজ বন্দ্যো উপাধ্যায়।
রচিবেন জ্ঞানোদয় শেষের অধ্যায়।।

## ।। শেষ অধ্যায়।।

## ।। শ্রীদেব জ্ঞানোদয়ে বনবাস।।

### ।। পয়ার।।

মন রে চাতক তুমি পিপাসিত হয়ে।
নীচ আশে গিয়ে গেলে একে কালে বয়ে।।
যুবতী যৌবন জলে পিপাসা ভাঙ্গিলে।
নবজলধর রূপ শ্রীনাথে ভুলিলে।।
তুই বয়ে গেলি তাহে নাহি বড় শোক।
কিন্তু কুলে কুযশ করিবে কত লোক।।
তোর আর কুলে থাকা অতি অনুচিত।
বাহির হইয়া বনে যাওয়াই বিহিত।।
যেহেতু সর্ব্বদা সুখ তোমার প্রয়াস।
বনে অত সুখ তাহা করহ নির্যাস।।
বনেতে কামিনী রূপ কালে না ধরিবে।
বিষয় বাসনা কাছে যেতে না হইবে।।
যদি কাম কোন মতে ভয় দিতে যায়।
উড়ে গিয়ে বৈস তুমি শ্রীনাথের পায়।।
সেই পদ কালান্তক কালের বিপদ।
দীন হীন ক্ষীণ বনবাস সম্পদ।।
তাহাতে বিবিধ সুখ অনায়াসে পাবে।
সবি সুখ পাবে দুঃখ সব দূরে যাবে।।
যাহা চাবে তাহা পাবে বিপিনে বসিয়া।
চিন্তামণি চিন্তাকর দিবেন আনিয়া।।
জগত নিবাসি বনবাসিদের তরে।
নানা দ্রব্য রেখেছেন বনের ভিতরে।।
পিপাসা বারণ হেতু আছে নদীজল।
ক্ষুধার নিমিত্ত আছে নানাবিধ ফল।।
বসনে বাসনা হলে বাকল পরিবে।
নিদ্রা পেলে ধরাতলে শয়ন করিবে।।
পুত্রভাবে মৃগগণে করিবে পালন।
অনায়াসে হবে আশা বায়ু নিবারণ।।
বনে বহুবিধ পক্ষী আছে বাসা করি।

তাহারা হইবে মিত্র তোমার প্রহরী।।
বিপিনে বিহার করি কর সুখ ভোগ।
শোক তাপ দূরে যাবে দূরে যাবে রোগ।।
এইরূপে আপনার মনঃ প্রবোধিয়ে।
বিপিনে গমন করে নগর ছাড়িয়ে।।
ছাড়িয়া সংসার সুখ সব অভিলাস।
ধর্ম্মপুর নামে বনে করিল নিবাস।।
ভবানীচরণ রচিল গ্রন্থ সকলি স্বরূপ।
বুঝিল হইবে উপদেশের স্বরূপ।।

**ইতি দূতীবিলাস সমাপ্ত।।**

শ্রীশ্রীহরিঃ।

শরণং

# কলিকুতূহলনামক গ্রন্থ।

অর্থাৎ

বর্ত্তমান কলিযুগের প্রারম্ভাবধি অদ্যপর্য্যন্ত

লোকসকলের যেরূপ আচার ব্যবহার হইয়াছে

তাহা সংশোধনার্থ পরিহাসচ্ছলে

অনুবাদপুরঃসর

শ্রীযুক্ত শ্রীনারায়ণ চট্টরাজ গুণনিধিকর্ত্তৃক

গদ্যপদ্যে রচিত হইল।

সন ১২৬০ সাল।

১৮৫৩

কলিকুতূহল প্রথম সংস্করণের আখ্যাপত্র

# কলিকুতূহল

নারায়ণ চট্টরাজ

আখ্যাপত্রে প্রাপ্ত বিবরণ

শ্রী শ্রী হরিঃ

শরণং

কলিকুতূহল নামক গ্রন্থ

অর্থাৎ বর্ত্তমান কলিযুগের প্রারম্ভাবধি অদ্যপর্যন্ত

লোকসকলের যেরূপ আচার ব্যবহার হইয়াছে

তাহা সংশোধনার্থ পরিহাসচ্ছলে

অনুবাদ পুরঃসর

শ্রীযুক্ত শ্রী নারায়ণ চট্টরাজ গুণনিধি কর্ত্তৃক গদ্যেপদ্যে রচিত হইল

সন ১২৬০ সাল।

শ্রীশ্রীব্রজগোপালো

জয়তি।

অথবন্দনা।

।।ত্রিপদী।।

গ্রন্থারম্ভে যুড়ি কর, প্রণমামি সুবিস্তর
শ্রীব্রজগোপাল তব পায়।
তুমি সকলের হেতু, ধর্ম্মরক্ষা মূলসেতু
অধার্ম্মিক ধূমকেতু প্রায়।।
ত্বদচিন্ত্য শক্তি বল, কত কে জানে কৌশল
অটল নিয়মে যার দ্বারে।
ক্ষিতি আদি পঞ্চভূত, ক্রমেতে হয়ে সম্ভূত
শক্তিযুত হয়েছে সংসারে।।
অগম্য তোমার তত্ত্ব, হইয়া বিষয়ে মত্ত
তত্ত্ব করি কে কোথা পেয়েছে।
লভিতে তোমারে যত, আগম নিগম কত
উচ্চ নীচ পথেতে ধেয়েছে।।
বিটপির বীজ যাহা, অঙ্কুরিত হৈল তাহা
কে বা কোথা পায় দেখিবারে।
বিশ্ববীজরূপ তুমি, আকাশ পাতাল ভূমি
ব্যক্ত হইয়াছে তব দ্বারে।।
কারণের গুণচয়, কার্য্যেতে প্রকাশ রয়

দেখিয়াছি চাহিয়া সংসার।
অতএব আত্মারূপে, প্রবেশিয়া দেহকূপে
প্রকাশ রয়েছে অনিবার।।
তব-কৃপা হয় যারে, সেই সে জানিতে পারে
তোমার মহিমা অবিকল।
আমি মূঢ় অতি দীন, ভজন সাধনহীন
তবে কিসে জানিব সকল।।
তুমি কালরূপী হয়ে, ব্যাপ্ত থাকি বিশ্বচয়ে
অবিরত কর নিয়মন।
সকলের পরিণাম, ক্রিয়ার অনন্যধাম
তুমি সর্ব্ববস্তুর কারণ।।
তব নিয়মন দ্বারে, ভ্রমিতেছে এ সংসারে
সত্ত্ব রজস্তমোগুণচয়।
তাহে সত্য ত্রেতা আর, দাপর কলি দুষ্পার
প্রবর্ত্তিত যুগ চতুষ্টয়।।
তার মধ্যে সুবিশাল, ভয়ানক কলিকাল
সমাগত হইয়েছে জগতে।
তমোবৃদ্ধিহেতু লোক, দ্বেষ দম্ভ ভয় শোক
ভোগ করিতেছে নানা মতে।।
কুকর্ম্মেতে সদা সক্তি, করে তেজে তব ভক্তি
মন হইয়াছে মোহাকুল।
নিজগুণে কৃপা করি, যদি রক্ষা কর হরি
তবে পদাশ্রিত পায় কুল।।
বিবিধ পুস্তকচয়, প্রকাশে সরসাশয়
জ্ঞানোদয় হয় যার দ্বারে।
তাহা করি সুবিস্তার, স্বকীয় মহিমাসার
সুবিপুল করেন সংসারে।।
অতএব মম প্রতি, করিলেন অনুমতি
বিরচিতে কলিকুতূহল।
যাহাতে কৌতুকলেশ, ব্যাজে বহু উপদেশ
প্রকাশ রহিয়াছে অবিকল।।
গৌড়দেশে বিদ্যমান, খ্যাত গ্রাম বহড়ান
মনোহরসাহি সুপ্রদেশ।

স্বর্ণদীপশ্চিম তটে,    কাটোয়ার সন্নিকটে
বীরভূম জেলায় বিশেষ।।
সেই গ্রামসুনিবাসী,    অশেষ গুণের রাশি
শ্রীব্রজগোবিন্দ চট্টরাজ।
তাঁর পুত্র এই জন,    নামেতে শ্রীনারায়ণ
গুণনিধি বিদিত সমাজ।।

**গ্রন্থারম্ভে শ্রীমন্মহারাজা পরীক্ষিতের যশোবর্ণনা।**

।।ত্রিপদী।।

পাণ্ডুকুল প্রভাকর,    হস্তিনার অধীশ্বর
একেশ্বর ভারত ভুবনে।
সর্ব্বযজ্ঞে সুদীক্ষিত,    মহারাজ পরীক্ষিত
সুশিক্ষিত নৃপগুণগণে।।
যার কীর্ত্তি সুধাকর,    ব্যাপি বিশ্ব চরাচর
ব্রহ্মাণ্ডবিবর পরকাশে।
স্বর্গে সুর নিকেতনে,    সুরনারী সযতনে
যাঁর গুণ গানে সুখে ভাসে।।
পাতালেতে নাগরাজ,    সমাজে তেজিয়া লাজ
ভুজগ যুবতীগণ যত।
যাঁর গুণ করি গান,    আনন্দে নিমগ্নমান
নাগগণে তোষে অবিরত।।
বীর্য্যে কার্ত্তবীর্য্যোপম,    শৌর্য্যেতে অর্জ্জুনসম
গাম্ভীর্য্যে জলধি পরিমাণ।
যুদ্ধে দাশরথি যেন,    ক্রুদ্ধে রিপুকাল হেন
শুদ্ধে গঙ্গাসলিল সমান।।
দানে শিবিরাজ প্রায়,    মানে দুর্য্যোধন তায়
জ্ঞানে রাজা জনকসোসর।
বিক্রমে সিংহসমান,    আক্রমে হংসশভান
প্রক্রমে প্রভাতজলধর।।
যাঁর ভুজদণ্ডস্থিত,    কোদণ্ডধ্বনিত্রাসিত
প্রচণ্ড শাত্রব সৈন্যচয়।
ভয়ে ভীত অতিশয়,    হয়ে সমুদ্বিগ্নাশয়
লয়ে প্রাণ সতত সংশয়।।

মহামান্য মহীতলে, ধন্য ধন্য সবে বলে
গণ্য পুণ্য গীর্ব্বাণ নিলয়ে।
যাঁর গুণ ভাগবতে, বিস্তারিত বিধি মতে
আমি কি বর্ণিব মূঢ় হয়ে।।
যে রাজার রাজ্যকালে, জলদে বর্ষিতকালে
অকালে না মরিত মানব।
ধর্ম্মে রত ছিল লোক, নাহি ছিল কোনো শোক
দান্তভাবে আছিল দানব।।
সুর ঋষি বিপ্রগণ, সুখে ছিল সর্ব্বক্ষণ
দস্যুজন না ছিল ভুবনে।
আপনার বাহুবলে, সসাগর ভূমণ্ডলে
শাসন করিল অযতনে।।
নৃপগণ যুড়ি কর, যাঁরে সমর্পিত কর
কেহ আজ্ঞা নারিত লঙ্ঘিতে।
যাঁর যশে সবিশেষ, পরিপূর্ণ সব দেশ
রাজাগণ গাইত সঙ্গীতে।।
এরূপ প্রভাববান, ভাবে ইন্দ্র সমভান
পুণ্যবান রাজাধিরাজন।
বিষ্ণুরাত অন্য নামে, খ্যাত এই তিন ধামে
কহিতেছে এ শ্রীনারায়ণ।।

**অথ মুনিগণের নিকট রাজার প্রশ্ন।**

।।পয়ার।।

একদিন নৃপমণি নিজ নিকেতনে।
বসিয়া আছেন রত্নময় সিংহাসনে।।
পাত্র মিত্র বন্ধু পুরোহিত ভৃত্যগণ।
মুনি ঋষিসমূহে সেবিত সর্বক্ষণ।।
পুরট সুন্দর-দ্যুতি অতি শোভমান।
সুর সিদ্ধগণে বৃত যেন মরুদ্যান।।
শিরে শোভে শ্বেত আতপত্র মনোহর।
পূর্ণচন্দ্র উদয়েতে যেমন অম্বর।।
যাহা দেখি অন্য নৃপছত্র শতদল।
তখনি অমনি হয় আপনি কুটল।।

ধবল চামর যুগ্ম মুহুরান্দোলয়।
সুমেরু শিখরে যেন চরে হংসদ্বয়।।
স্তুতি বন্দিগণে ঘন করে স্তুতিপাঠ।
সম্মুখে সুশ্লোক গান করিতেছে ভাট।।
কালান্তকালের প্রায় যত বীরগণ।
নিকটে নৃপতি আজ্ঞা করে প্রতীক্ষণ।।
নানাদিগ্‌ দেশ হৈতে রাজাগণ আসি।
পুরস্কার করে নৃপে দিয়া রত্নরাশি।।
হয়েছে তখন কলিযুগ সমাগত।
প্রজার আচার ক্রমে করেছে ব্যাহত।।
তাহে নানা বাদ প্রতিবাদে যুক্ত জন।
নিজ অভিযোগ নৃপে করে বিজ্ঞাপন।।
নৃপমণি জানি সেসবার সেই রীত।
ভাবেন কি জন্যে হেন হেরি বিপরীত।।
মম রাজ্যে প্রজাগণ ছিল ধর্ম্মে রত।
অকস্মাৎ কেন এবে দেখি অন্যমত।।
আমাতেও নাহি কোন দোষের সঞ্চার।
তবে কি কারণে হেরি হেন ব্যবহার।।
বিহিত অঞ্জলি পুটে করিয়া বিনতি।
ঋষিগণে জিজ্ঞাসা করেন নরপতি।।
ঋষিগণ আপনারা সবে বিচক্ষণ।
জানেন ভবিষ্য ভূত আদি বিবরণ।।
এই দেখ পৃথিবীর যত প্রজাচয়।
আছিল সকলে প্রায় সুনির্ম্মলাশয়।।
ক্রমে সে সবার মন পাইল বিকৃতি।
অন্যায় বিবাদে কেন দেখি ভিন্ন রীতি।।
দ্বিজগণ পূর্ব্বমতে স্বধর্ম্ম আচার।
করিতে তাদৃশ শ্রদ্ধা না করে প্রচার।।
রাজন্য দাক্ষিণ্য ভাব তেজেছে রণেতে।
বৈশ্য শস্যজীবী হয়ে কাতর ধনেতে।।
শূদ্রে নাহি করে যেন দ্বিজ শুশ্রূষণ।
কালেতে না বৃষ্টি করে জলধরগণ।।
সর্পির সৌরভ নাহি দেখি পূর্ব্বমত।

গোব্রাহ্মণগণে দুঃখী হেরি অবিরত।।
কামী লোভী কপটী হয়েছে বহুজন।
কামিনী না করে কেন স্বপতি সেবন।।
ক্ষুধায় তৃষ্ণায় লোক কি জন্যে পীড়িত।
বিবেচনা তেজে কেন সবে হিতাহিত।।
শুনেছি রাজার পাপে রাজ্য পায় নাশ।
আমাতেও নাহি কোন দোষের প্রকাশ।।
দেব দ্বিজ গুরু বৃত্তি কখন না হরি।
অদণ্ড্যেতে দণ্ড কদাচিৎ নাহি ধরি।।
পরধন পরদারাপ্রতি নাহি লোভ।
অন্যায় বিচারে চিত্ত সদা পায় ক্ষোভ।।
অশাসন নাহি মোর রাজ্যে লব লেশ।
তবে কেন হৈল তাহে অধর্ম্ম প্রবেশ।।
কহ কহ ঋষিগণ তার বিবরণ।
মার্জ্জিত হউক মম মনের অঞ্জন।।
তোমা সব বিনা ইহা সকল বিস্তার।
কহিয়া সান্ত্বনা করে হেন নাহি আর।।
অতএব কহি সবে সেসব কারণ।
আমার মনের শূল করহ বারণ।।

**অথ মুনিদিগের মুখে রাজার কলিবৃত্তান্ত শ্রবণ।**

।। পয়ার।।

নৃপবাক্য শুনিয়া কহেন মুনিগণ।
কেন রাজা কর নিজ দোষসম্ভাবন।।
পাণ্ডুকুল চূড়ামণি তুমি হে নরেশ।
তোমাতে কি হয় কভু দোষের প্রবেশ।।
পদ্মরাগ আকরে কি জন্মে কাঁচমণি।
কমলে গরল কোথা সম্ভবে না শুনি।।
বিশেষে বিন্যস্ত তব মন কৃষ্ণপদে।
তবে কিসে স্পর্শিবে কলুষ মহাপদে।।
সূর্য্যে কি স্পর্শিতে পারে নিশা-অন্ধকার।
পারদে কি হয় কভু ধূলির সঞ্চার।।
ভারতে আগত হইয়াছে ঘোর কলি।

সেই হয় অশেষ কলুষবৃক্ষ কলি।।
তাহাতে বিকৃত হইয়াছে লোকচিত।
করিয়াছে সেই সৰ্ব্ব ভাব বিপরীত।।
এই কলিযুগে রাজা সব প্রজাগণ।
ক্রমশঃ হইবে নানা অধৰ্ম্ম ভাজন।।
মোহ নিদ্রা বিষাদ দৈন্যেতে লোক সব।
শোক দুঃখ সন্তাপে পাইবে পরাভব।।
দয়াশূন্য দুরাচার দাম্ভিক দুৰ্জ্জন।
ক্ষুধা তৃষ্ণা ভয়োদ্বেগে হইবে মগন।।
ক্ষুদ্রদৃষ্টি বিত্তহীন কামী ক্রিয়াহত।
নানা দুঃখভাগী হবে দৌর্ভাগ্যবশতঃ।।
বিপ্রগণ বেদপথ তেজি অনাপদে।
বিহরিবে শিশ্নোদর ভরণ আমোদে।।
না করিবে বিধিমত ধৰ্ম্ম-আচরণ।
শূদ্রসেবী হইবে কলিতে দ্বিজগণ।।
মদ্য মাংস লোভে কেহ কেহ বামপথে।
প্রবিষ্ট হইবে তন্ত্রবর্ত্ম অভিমতে।।
পাষণ্ড ধৰ্ম্মেতে সবে হয়ে অনুকূল।
সনাতন বেদশাখি নাশিবে সমূল।।
দম্ভে শূদ্র অধ্যয়ন করিবেক বেদ।
ব্রহ্মজ্ঞানী হইবেক অজাতনিৰ্ব্বেদ।।
রাজন্য জঘন্যবৃত্তি অবলম্ব করি।
কলিতে শূদ্রের হবে যুদ্ধে ডরি।।
বৈশ্য কূটবাণিজ্য করিবে আচরণ।
গব্য লাক্ষা লবণ বেচিবে বিপ্রগণ।।
তপস্বির বেশ উপজীবী শূদ্র হবে।
নিজে অধাৰ্ম্মিক কিন্তু অন্যে ধৰ্ম্ম কবে।।
নিজে শুদ্ধ মানি দ্বিজে তেজিবে আদর।
আপনি হইবে দান প্রতিগ্রহ পর।।
সেই ধন্য কলিতে যাহার রবে ধন।
ধনির আচার গুণ পূজিবেক জন।।
ধৰ্ম্ম ন্যায় ব্যবস্থাতে হেতুমাত্র বল।
দাম্পত্যেতে অভিরুচি কারণ কেবল।।

আশ্রমের চিহ্ন ব্যবহারমাত্র হবে।
বিপ্রের বিপ্রতা শুদ্ধ যজ্ঞ সূত্রে রবে।।
যে জন বাচাল বড় সে হবে পণ্ডিত।
সেই সে হইবে সাধু দম্ভে যে মণ্ডিত।।
স্নানমাত্র হইবেক অঙ্গপ্রসাধন।
লাবণ্যে কেবল কেশ করিবে ধারণ।।
দূরে বারি আনয়ন তীর্থ যাত্রা হবে।
উদর ভরণমাত্রে স্বার্থ জ্ঞান রবে।।
কুটুম্ব পালনমাত্র ক্ষমতার সীমা।
সত্যেতে কেবল ধার্ষ্ঢ্য ধনেতে গরিমা।।
পতি জায়া-প্রীতিহেতু রতিনিপুণতা।
বিত্তব্যয় বিহীনের ন্যায়ে দুর্ব্বলতা।।
পুরুষসকল হবে রমণীর বশ।
তাদিগে ভূষণদান মানিবে সুযশঃ।।
নির্ধন পতিরে ত্যাগ করিবে কামিনী।
পরনিন্দা রত লোক দিবস যামিনী।।
অকারণে কলহ করিবে বন্ধুসনে।
কলিতে কাকিনী জন্যে মরিবে জীবনে।।
পিতা মাতা সেবা সবে দূরেতে তেজিবে।
সুরত সম্বন্ধিগণ বাঁন্ধব হইবে।।
কলিতে তেজিবে দেব-প্রতিমা পূজন।
অতিথি শুশ্রূষা নাহি করিবেক জন।।
গৃহে গৃহে কুলটা হইবে কলিফলে।
যার উপার্জ্জনজীবী হইবে সকলে।।
সুরত হইবে পরমার্থের সাধন।
পাষণ্ডে করিবে বেদপথ বিনিন্দন।।
পশু পিশাচের সম করিবে আচার।
স্বজাতি বিজাতি কিছু নারবে বিচার।।
তাহে রাজাগণ সব হবে ম্লেচ্ছপ্রায়।
গো-বিপ্রদেবতাদ্রোহী যারা সমুদায়।।
ছলে বলে পরধন করিবে হরণ।
করপীড়া ভয়ে প্রজা প্রবেশিবে বন।।
আহার বিহার বাস ভূষণ ভাষণ।

ম্লেচ্ছপ্রায় সকলে করিবে আচরণ।।
শুষ্ক তর্ক হেতুবাদে বেদবর্ত্ম ছাড়ি।
হইবে উৎপথগামী এই বর্ণচারি।।
এইরূপ অধর্ম্মে মজিবে সব দেশ।
রোগ শোক অভিভবে পাই বহু ক্লেশ।।
কত না কহিব আর বিস্তার বর্ণন।
লিখিতে কম্পিত যাহা এ শ্রীনারায়ণ।।

**অথ কলিনিগ্রহার্থ রাজার দিগ্বিজয়োদ্যম।**

।।পয়ার।।

এইরূপ মুনিবাক্য শুনিতে শুনিতে।
হইল দুর্জ্জয় ক্রোধ নৃপতির চিতে।।
প্রভাত তপন হেন যুগল নয়ন।
দশনে সঘন দংশে রদন ছদন।।
ভ্রূকুটী ভ্রূভঙ্গে অঙ্গ হইল কম্পিত।
করেতে কার্ম্মুক লয়ে করেন লুম্ফিত।।
কহিছেন ঋষিগণে স্ফুরিত অধর।
কহ কোথা আছে এবে সে মূঢ় পামর।।
কেমন আকৃতি তার কোন স্থানে থাকে।
পাইলে উচিত শাস্তি দিব আমি তাকে।।
ধিক ধিক ধিক মম থাকিতে জীবন।
আমার রাজ্যেতে কলি করে আক্রমণ।।
বৃথা মোর পাণ্ডবের কুলেতে জনম।
বৃথা আমি ধরিয়াছি রাজন্যবিক্রম।।
যদি আমি তারে দণ্ড করিতে না পারি।
ধরাতে কেমনে তবে হব দণ্ডধারী।।
মুনিগণ কন নৃপ শুন বিবরণ।
প্রত্যক্ষেতে হওয়া ভার তাহার দর্শন।।
নৃপদেহ অবলম্ব করিয়া সে থাকে।
কিন্তু কভু স্পর্শিতে না পারয়ে তোমাকে।।
তুমি হও ধার্ম্মিক সুশীল শান্তমতি।
তোমার শরীরে তার না হয় বসতি।।
মহারাজ যদি তারে করিবে দমন।

দিগ্বিজয় করি নিজ স্থাপন শাসন।।
যাহে কেহ অধর্ম্মেতে না করে প্রবেশ।
হেন অনুমতি দিয়া উদ্ধারহ দেশ।।
ভাল বলি ভূপতি ভাষেন ভৃত্যগণে।
অদ্যই যাইব আমি দুষ্টের দমনে।।
সেনাগণ সাজিতে করহ অনুমতি।
রথ সজ্জা করি শীঘ্র আনুক সারথি।।
অশ্ব গজ পদাতিপ্রভৃতি সৈন্যচয়।
সত্বরে সাজুক সবে বিলম্ব না সয়।।
রাজআজ্ঞা পেয়ে দূত চলিল ধাইয়া।
সেনাপতিগণেরে সম্বাদ কহে গিয়া।।
সারথিরে সাজিতে করিল অনুমতি।
সাজায় স্যন্দন সেহ সুশোভিত অতি।।
রণভেরি বাজিল সাজিল বীরগণ।
নানা অস্ত্রে পূর্ণতূণ করিল ধারণ।
কেহ অশ্বে কেহ গজে কেহ পদব্রজে।
যুদ্ধে যাত্রাকারী সেনা গভীর গরজে।।
এখানে নৃপতি নিজে করে রণবেশ।
কঠিন কবচ অঙ্গে করয়ে নিবেশ।।
মস্তকে মুকুট পরে শ্রবণে কুণ্ডল।
প্রচণ্ড কোদণ্ড করে যেন আখণ্ডল।।
লইল শাণিত শর নিশিত কুঠার।
কোশ আচ্ছাদিত অসি সুমার্জ্জিতধার।।
পৃষ্ঠে তূণ নূতন লইল চর্ম্ম করে।
যাহাতে শত্রুর অস্ত্র নিবারণ করে।।
নারায়ণ বর্ম্ম ধরে স্বহৃদয়দেশে।
এ শ্রীনারায়ণ দ্বিজ ভাষে রসাবেশে।।

### অথ রাজার দিগ্বিজয়ে যাত্রা।

।।বক্র চতুষ্পদী।।

রাজার অনুমতি, পাইয়া সেনাপতি, সজ্জিত হয়ে অতি, আইল সবে।
সারথি সুশোভন, সাজায়ে সুস্যন্দন, করিল আনয়ন, তখনি তবে।।
অতীব সুনির্ম্মল, তেজেতে সমুজ্জ্বল, জিনিয়া স্বর্ণাচল, রথের নিভা।
যাহার কান্তিভর, ব্যাপিল দিগন্তর, নাশিল মহত্তর, তিমির কিবা।।

রতন মণিগণ, সারেতে সুগঠন, শোভিছে সুতোরণ, যাহাতে অতি।
বিতান মনোহর, শোভাতে নিরন্তর, প্রকাশে গৃহান্তর, কিরণ ততি।।
কনকে সুকলিত, মণিতে সুখচিত, পেতেছে সুললিত, আসন তায়।
যাহার সুমাধুর্য্য, রচন সুচাতুর্য্য, রচিতে হেন ধৃর্য্য, নাহিক প্রায়।।
রথ উপরিভাগে, মনের অনুরাগে, রঞ্জিত নানা রাগে, পতাকা ততি।
করেছে বিরচন, যাহার শোভাকণ, নিরখিয়া নয়ন না করে গতি।।
কলস সন্নিধানে, শোভিছে সুবিধানে, ধরিয়া সুনিশানে, কেশরী দ্বয়।
কনক বিরচিত, হেরিলে হর চিত, যাহাতে অতিভীত, বিপক্ষে হয়।।
রথেতে ঘণ্টাগণ, বাজিছে ঠনঠন, সমর সুভীষণ, যাদের রব।
যাহারা বেগভরে, সমীরমান হরে, এমন অশ্ব তরে, যুড়েছে সব।।
সজ্জিত সেই রথ, হেরিয়া অভিমত, নৃপতি বিধিমত, আদর করি।
পাইয়া শুভক্ষণ, তাহাতে আরোহণ, করিল সে রাজন, ধনুক ধরি।।
তখন সেনাসব, বিরোধি সুভৈরব, করিয়া ঘোর রব, সঙ্গেতে চলে।
আগেতে অগণন, প্রমত্ত করিগণ, করিতেছে গমন, স্বদলে দলে।।
চড়িয়া অশ্ববরে, মনের মোদভরে, চলিল থরে থরে সেনানীগণ।
রথেতে আরোহিয়া, কেহ বা সুখি হিয়া, চলিছে সে ধাইয়া, কতেক জন।।
সৈন্যের কোলাহল, ব্যাপিল ধরাতল, তাহাতে অবিকল, বাজিছে ভেরি।
পটহ পরিকর, দামামা সুদগড়, বাজিছে ঘোরতর, সময় ঢেঁরী।।
সাহিনী সুসারঙ্গ, মৃদঙ্গ অনুষঙ্গ, পাইয়া সে মোচঙ্গ, প্রভৃতি বাজে।
যাহার নাদভরে, আবরি দিগন্তরে প্রলয় জলধারে, ফেলয়ে লাজে।।
যেদিগে নরপতি, লইয়া সেনাপতি, করেন সমাগতি, বিজয় আশে।
সেদিগে নৃপগণ, ভয়েতে নিমগন, দ্বিজ শ্রীনারায়ণ, হরিষে ভাষে।।

### অথ কলির সহিত রাজার সাক্ষাৎ।

।।পয়ার।।

এই মতে চতুরঙ্গ বল সঙ্গে লয়ে।
দিগ্বিজয়ে যান রাজা উৎকণ্ঠিত হয়ে।।
সপ্ত অক্ষৌহিনী সৈন্য সঙ্গেতে তাঁহার।
দেবতা দানব যক্ষ রক্ষে চমৎকার।।
সৈন্য কোলাহলে ব্যাপ্ত দিগন্ত গগন।
প্রলয়ে কল্লোলমান সমুদ্র যেমন।।
যেদিগে সসৈন্যে রাজা করেন প্রস্থান।
সেদিগে সভয়ে সবে হয় কম্পমান।।

রাজাগণ ভীতমনে তেজিয়া ভবন।
শরণ লভয়ে লয়ে নানা উপায়ন।।
ভূপতি সুমতি অতি সেসব রাজনে।
স্বরূপে শাসন আজ্ঞা করেন আপনে।।
প্রজাগণ যেন ধর্ম্মপথ উপেক্ষণ।
করিয়া উৎপথে কেহ না করে না গমন।।
আমার বচন সবে যতনে রাখিবে।
কখন কুপথ নাহি নয়নে দেখিবে।।
এই হেতু হইয়াছে মম আগমন।
অন্যথা করিলে তারে করিব নিধন।।
নৃপতির এই আজ্ঞা অবধান করি।
লইল ভূপালগণ নিজ শিরে ধরি।।
ভদ্র-অশ্ব কেতুমাল আদি বর্ষগণে।
ক্রমশঃ প্রবেশ করে নিজ সৈন্য সনে।।
সেসব দেশেতে যত ছিল রাজাগণ।
পূর্ব্বমতে সকলেরে করিল শাসন।।
তথা তথা নিজ পূর্ব্ব বংশের চরিত।
শুনিয়া নৃপতি বহু হৈল আনন্দিত।।
কৃষ্ণ-অনুকম্পা নিজ পিতামহগণে।
আপনারে গর্ভে কৃষ্ণ রাখিলা যেমনে।।
সেসব সম্বাদ শুনি নৃপতিপ্রধান।
বসন ভূষণে সবে করিলা সম্মান।।
ক্রমেতে ভারতবর্ষ আগমন করি।
স্থাপিল শাসন বহু দুষ্টপ্রাণ হরি।।
অঙ্গ-বঙ্গ-কলিঙ্গ প্রভৃতি দেশগণ।
জয় করি কুরুক্ষেত্রে করিল গমন।।
সরস্বতী নদী পূর্ব্ববাহিনী যথায়।
পাণ্ডুকুল চূড়ামণি উত্তরে তথায়।।
দেখেন আশ্চর্য্য এক সেখানে নৃপতি।
গাবীরূপ ধারণ করেছে বসুমতী।।
বৃষরূপী ধর্ম্ম পাদত্রয়েতে আহত।
এক পদে ধরাপাশে হয়ে সমাগত।।
দেখেন অহারে অতি বিষণ্নবদনা।
বৎসহারা গাবীমত পূর্ণাশ্রুনয়না।।

জিজ্ঞাসা করেন ধর্ম্ম বৃষরূপধারী।
কিহেতু মা তব নেত্রে বহে উষ্ণ বারি।।
কি তব হয়েছে বল অন্তরে বেদনা।
হয়েছ গো কেন এত মলিনবদনা।।
কি নিমিত্ত শোক তব হয়েছে উদয়।
জিজ্ঞাসি তোমারে তাহা বল সমুদয়।।
আমারে দেখিয়া কি মা পাদত্রয়হীন।
তোমার স্বরূপ এত হয়েছে মলিন।।
কিম্বা বৃষলেতে ভোগ করিবে তোমারে।
এহেতু রোদন করিতেছ বারে বারে।।
অথবা অযজ্ঞভাগ-প্রাপ্ত দেব দলে।
ভাবিয়া তোমার বক্ষঃ ভাসে নেত্রজলে।।
কলিতে হইবে শূদ্র-ভোগ্য বেদধ্বনি।
এ লাগি ক্রন্দন নাকি কর গো জননি।।
কিম্বা অধর্ম্মেতে রত হবে জীবলোক।
তাহার কারণে তব হইয়াছে শোক।।
কহ মাতা কিবা তব ব্যাধির নিদান।
যাহা নিরখিয়া মম বিদরিছে প্রাণ।।
ধরণী কহেন ধর্ম্ম জানহ সকলি।
তব পদত্রয় ভগ্ন করিল যে কলি।।
যার আগমনে হরি নৃলোক তেজিয়া।
স্বলোকে গেলেন মোরে অনাথা করিয়া।।
অলৌকিক গুণগণ যাঁর সমুদয়।
তাঁহার বিরহ বল কিসে সহ্য হয়।।
ভারতে হইলে অস্ত কৃষ্ণপ্রভাকর।
আগত হইল কলি নিশা ঘোরতর।।
গাবী বৃষ দোঁহে করে আলাপ এরূপ।
হেনকালে তথা উপস্থিত কলিভূপ।।
নৃপ বেশধারী শূদ্র মহাদণ্ড করে।
ধর্ম্মেরে প্রহার করে আসি বেগ ভরে।।
পদাঘাতে ধরণীরে করিল কাতরা।
ভয়ে অপমানে সশঙ্কিত ধর্ম্ম ধরা।।
এ শ্রীনারায়ণ চট্টরাজ দ্বিজ কয়।
হইবে কলির শাস্তি তেজ মনে ভয়।।

## অথ রাজাকর্ত্তৃক কলির নিগ্রহ।

দূরে থাকি দৃষ্টি করিলেন নররায়।
নৃপ বেশধারী একজন শূদ্রপ্রায়।।
দণ্ডেতে দণ্ডিছে বৃষরূপী ধর্ম্মপ্রতি।
পদাঘাতে পৃথিবীর করিছে দুর্গতি।।
ক্রোধেতে কম্পিত তাহে নৃপ কলেবর।
আরোপন করিয়া কার্ম্মুকে তীক্ষ্ণ শর।।
রথে থাকি জিজ্ঞাসা করেন কলিরাজে।
কেরে দুষ্টমতি তুই মম রাজ্য মাঝে।।
ধরিয়া নৃপের বেশ করিস্ কুনীতি।
ভাবে নীচ বোধ হয় হেরি তোর রীতি।
ওরে মূঢ়মতি অতি পামর স্বভাব।
গোমিথুনপ্রতি দণ্ড করা একি ভাব।।
কৃষ্ণসহ গাণ্ডিবী তেজেছে ধরাতল।
তাই বুঝি হইয়াছে এত তোর বল।।
ওহে বৃষ কেন তব প্রতি এ অধম।
ক্রুদ্ধ হয়ে করিতেছে দণ্ড সুবিষম।।
পাদত্রয় ভগ্ন করিয়াছে দণ্ডাঘাতে।
কে বটে এ দুষ্ট বর্ল আমার সাক্ষাতে।।
আকার প্রকারআদি যে দেখি তোমার।
তাহাতে দেবতা বোধ হইছে আমার।।
গাবি তুমি পরিত্যাগ কর মনে ভয়।
রোদন না কর আর তেজহ সংশয়।।
আমি খল সকলের প্রতি শাস্তি দিতে।
ধরেছি কার্ম্মুক এই দেখহ অক্ষিতে।।
কহ বৃষ এই কি ভাঙ্গিল তব পদ।
অন্যে বা করিল হেন তোমার বিপদ।।
পাণ্ডুকুল-কীর্ত্তিহারী এই ব্যবহার।
কহ কে করিল করি দমন তাহার।।
ধর্ম্ম কন মহারাজ পাণ্ডুর নন্দন।
যোগ্য বটে নিজ কুলোচিত এবচন।।
এত গুণ তোমাদের যদি নাহি রবে।

তবে কৃষ্ণ তোমাদের বশ কেন্ হবে।।
কি জন্যেতে ক্লেশভোগী হয় প্রজাগণ।
মহারাজ নাহি জানি আমি সে কেমন।।
কেবা দুঃখ দেয় জীবে কিসের কারণে।
বাক্যভেদ মোহে বোধ নাহি হয় মনে।।
কেহ বলে নিজে নিজ দুঃখহেতু হয়।
দুঃখের কারণ দৈব অপরেতে কয়।।
কেহ কেহ কর্ম্মে কহে দুঃখের কারণ।
দেহের স্বভাব ইহা বলে অন্য জন।।
কেহ বলে অপ্রতর্ক্য ঈশ্বর হইতে।
সুখ দুঃখ পায় জীব এই পৃথিবীতে।।
নৃপবর তুমি নিজে সুবুদ্ধিআলয়।
বিবেচিয়া দেখ মনে যাহা সত্য হয়।।
বৃষবাক্য শুনিয়া কহেন নৃপমণি।
জানিলাম নিজে ধর্ম্ম বটহ আপনি।।
অধর্ম্মিকৃত কর্ম্ম যে করে কীর্ত্তন।
সেহ তার মত হয় অধর্ম্মভাজন।।
এই লাগি তুমি নাহি কহিছ বিশেষ।
পাছে স্পর্শ হবে দেহে অধর্ম্মের লেশ।।
তপস্যা শুচিতা দয়া সত্য এই চারি।
ধর্ম্মের চরণ হয় দেখেছি বিচারি।।
তাহাতে অধর্ম্ম অংশে গেছে পদত্রয়।
অবশিষ্ট পদ এই যাহা দৃষ্ট হয়।।
তাহাও সংপ্রতি নাশ করিবারে কলি।
উপস্থিত হইয়াছে দেখিনু সকলি।।
এই আমি তার দণ্ড করিব এখন।
ভয় তেজ ধরা ধর্ম্ম না কর রোদন।।
এত কহি কোপেতে কম্পিত নরপতি।
রথ হৈতে নামিলেন অতি শীঘ্রগতি।।
সুপর্ণ যেমন সর্প ধরিবারে ধায়।
কানন দহিতে দাবানল যেন যায়।।
লম্ফ দিয়া কলিকেশে করি আকর্ষণ।

শাণিত সুধার খড়্গ করিল ধারণ।।
নৃপতির ক্রোধ দেখি ভয়েতে বিহ্বল।
করযুগে ধরে কলি নৃপপদতল।।
বলে মহারাজ রক্ষা কর এই জনে।
শরণ নিলাম রাজা তোমার চরণে।।
হাসিয়া কহেন অভিমন্যুর নন্দন।
তোমারে শরণ দেওয়া অযোগ্য করণ।।
তথাপি পাণ্ডবকুলে আছে এই রীত।
পদানত জন বধ্য নহে কদাচিত।।
অতএব না বধিব তোমার জীবন।
মম অধিকার তেজি কর পলায়ন।।
কলি কহে করপুট করি মহাশয়।
তব অধিকার সব ভূমণ্ডল হয়।।
তবে বল কোথা আমি করিব নিবাস।
কৃপা করি সেই স্থান করহ প্রকাশ।।
নৃপ কহে ওহে কলি কর অবধান।
কহি আমি এবে তব নিবাসের স্থান।।
দ্যূত ক্রীড়া সুরা পান রমণী মণ্ডল।
অপর অবৈধ প্রাণীহিংসার যে স্থল।।
এই স্থান চতুষ্টয় করি অতিক্রম।
যদি অধিকার তুমি করিবে অধম।।
তবে তব তখনি করিব প্রতিকার।
শরণ আগত বলি না মানিব আর।।
যে আজ্ঞা বলিয়া কলি নৃপে প্রণমিয়া।
চলিল আপন স্থান দুঃখিত হইয়া।।
কলির নিগ্রহ করি রাজা পরীক্ষিত।
[illegible]ান হস্তিনাপুরে হয়ে হরষিত।।
কিছুকাল স্বধর্মেতে রাজ্য অধিকার।
শাসন করিয়া নৃপ নীতির আধার।।
পরে বিপ্রঅভিশাপ ব্যাজে নরপতি।
জনমেজয়েরে রাজ্য দিয়া শুদ্ধমতি।।
সুরধুনীতীরে করি প্রায়োপবেশন।

চিন্তিয়া হইনু সারা পাপিষ্ঠ দুর্ম্মতি।।
কুলীন জনক বড় কুবুদ্ধি জনক।
না হৈলে কি রাঙ হয় সন্তান কনক?।।
শত নারী অধিকারী একপতি ধনে।
কারু কি কুলান হয় সুখ হয় মনে?।।
সহজে সে ধন বিনা বিফল সংসার।
সাধে কি রমণী হাটে উঠে হাহাকার?।।
ছ মাসে ন মাসে যদি যাই কোন স্থানে।
কতই গুমর করি কুল অভিমানে।।
আগ্রহ জানায় তারা মনে পায় ব্যথা।
নীরব হইয়া থাকি মুখে নাই কথা।।
সতী যারা দিয়া তারা সুতা বেচা কড়ী।
কান্দিয়া চরণ তলে যায় গড়াগড়ী।।
যারা করে চোরা বরে চোরা পরিণয়।
না করে সম্ভাষ তারা সোজা লোক নয়।।
এদিকেতে বয়সে সবার বড় নই।
দাঁড়াইলে একত্র সন্তান সম হই।।
সম্পর্কে সকলে প্রায় হন গুরুজন।
মাসী, পিসী, মামী, ভগ্নী, এরূপ স্বজন।।
দূরে যাক সপিণ্ডীয় পিণ্ড সমন্বয়।
ভাইঝির সঙ্গে হয় কুল পরিণয়।।
যা হোক্ তা হোক্ কিন্তু পাপে না ডরাই।
বিবাহ বাণিজ্য কর্য়ে উদর ভরাই।।
কত নারী কত রূপে রাখে কুলমান।
কত কর্য়ে গডে ধরে কতই সন্তান।।
সহস্র পুত্রের পিতা হইলে কুলীন।
তথাপি রৌরবকুণ্ডে হইবে বিলীন।।
কেবা কার পিতা আর কেবা কার সুত।
কুলীনেতে চেনা দায় এ বড় অদ্ভুদ?।।
কুলীনের বাবা হন সম্পর্কের বহবা।
ছেল্যে যদি বাবা চেনে মুখে মারে থাবা।।
বালকে ভর্ৎসিয়া বলে কুলবতী বামা।
বাবা নয়, বাবা নয়, ও যে তোর মামা।।

বিষম অধর্ম্ম জাল, এ বড় জঞ্জাল।
ইহকাল পরকাল যায় দুটী কাল।।
সংসারির প্রতি ধর্ম্ম হইলে বিমুখ।
তাতে কি কখন হয় সাংসারিক সুখ।।
এ সব ভাবিয়া আমি সন্ন্যাসির বেশে।
দেশে দেশে ভ্রমিতেছি যাহা হয় শেষে।।

**প্রতাপ।** (শুনিয়া দুঃখিত ভাবে)। রাম রাম! বল্লালী কুলকাণ্ডই এমনই কুকাণ্ড বটে, হা! বল্লাল কি পাপিষ্ঠ নরাধম রাজাই ছিলেন! স্বহস্তে কি বিষবৃক্ষই রোপণ করিয়া গিয়াছেন! এক্ষণে ব্রহ্মচারী মহাশয়ের কথা শুনিয়া চৈতন্য হইল।

**বাসুদেব।** (ব্যস্তভাবে ব্রহ্মচারীকে সম্বোধন করিয়া)। বটে বটে! বটে তো মহাশয়! বড় উত্তম আজ্ঞা করিতেছেন।

**রাধাপতি।** (বিস্মিত হইয়া)। তবে তো বল্লাল নারকী লোক!।

**রামব্রহ্ম।** (জিহ্বাগ্র দংশন করিয়া)। না, না, না মহাশয়! অমন কথা মুখেও আনিবেন না, পাপ স্পর্শ হইবেক, মহারাজ বল্লাল সেন, অবতার বিশেষ ছিলেন, তাঁহাকে সাক্ষাৎ ধর্ম্ম বলিলেও বলা যাইত। তিনি মহামহোপাধ্যায় পণ্ডিত অতি সুবিচক্ষণ মহারাজ চক্রবর্ত্তী ছিলেন।

**প্রতাপ।** (বিরাগে)। পণ্ডিত রাজার কি এই কর্ম্ম?।

**শঙ্কর।** (ক্ষান্তভাবে)। দুর হোক্ হে, না হয়, ও সব পাপেই আর কায নাই। আমাদের দেশ জান তো? কথায় কথায় এখনি এখন দলাদলী উপস্থিত হইয়া পড়িবে, লোকে আমাদিগকে খ্রিষ্টীয়ান্ বলিয়া উঠিবে, হঠাৎ বন্ধ করিয়া ফেলিবে, বাড়ীতে তো খাবেই না। এক সময়ে কুটুম্বিতা পর্য্যন্তও পরিত্যাগ করিয়া বসিবে, এমন একেবারে মুখ দেখাদেখীও থাকিবে না, সব জানই এ পাপিষ্ঠ কাণ্ডে ঝী ঝিউড়ী পর্য্যন্তও পরিত্যাগ হয়! পোড়া দলাদলী,— তাই লইয়া আবার কে ঢলাঢলী করে বল?। ওসব যেমন আছে থাকুক্, যেমন চলিতেছে চলুক্, অথবা, যা হয়, হউক গিয়া যাক্, মরুক্, ও সব কথায় আমাদের কায নাই, বল্লাল বড় লোক ছিলেন ঐ কথাই। "উচ করে বাঁধ টং, বস্যে বস্যে দেখ রং।" এই নিমিত্তই তো সর্ব্বনাশ ঘটিতেছে, ওদের অমূককে সকলেই বুদ্ধিয়ান বলে, কেন?—কি মনে নাই হে? আমরাই যে কত তার নিন্দা করিয়াছি। ফলতঃ ক্রমে ক্রমে লোকের চক্ষুঃ কাটিতেছে, এ সব ভ্রম আর বড় অধিক দিন রহিবে না, কেবল বুড়ো কটা মরিবার অপেক্ষা মাত্র।

**প্রতাপ।** ক্ষান্ত হও ভাই তুমি, এখানে আর কে আছে? যে, এত ভয়

করিতেছ, ব্রহ্মচারি মহাশয়ের সঙ্গে তর্ক বিতর্ক করিতেছি বই তো নয়?। না হয় এক হইলাম, তাতেই বা হইল কি?।

**শঙ্কর।** সে যে বড় সহজ কথা নয় হে ভাই! দেশ শুদ্ধ লোক এক দিক্, আর আমরা তিন জনে এক দিক্, কি প্রকারে বাস করিব? রাজাও তেমন রক্ষা করেন না?।

**রামবন্ধ।** ও সব কথা যাক্, এক্ষণে যাহা বলিতেছি তাহাতে মনোযোগ করেন্ মহাশয়! মহাত্মা বল্লাল সেন এ কর্ম্ম মন্দ কর্ম্ম করেন নাই, বরং ভালই করিয়াছেন, এক্ষণে কার্য্যগতিকে ততোধিক মন্দ হইয়া উঠিয়াছে বলিয়াই যা বলুন্। বল্লাল মহোদয়ের অভিপ্রায় বড় ভাল ছিল, এখন আমরা আপনারদিগের দোঁষেই আপনারা দুঃখ পাইতেছি বলিয়া সে মহাত্মার দোষ কীর্ত্তন করিতে নাই।

**রাধাপতি।** বল্লালের কি অভিপ্রায় ছিল মহাশয়!।

**রামব্রহ্ম।** তাঁহার অভিপ্রায় ছিল রাজ্যে মহাপাপকর কন্যা বিক্রয় না হয়, প্রজা সকল সাধু সদাচার করে, এমন কি? রাজ্যে বিন্দুমাত্র মহাপাপ সঞ্চারও না হইতে না পারে ইহাই তাঁহার আন্তরিক ইচ্ছা ছিল!।

**প্রতাপ।** এখন যে মহাপাপের শ্রোতঃ বহিয়া যাইতেছে?।

**রামবন্ধ।** হাঁ তাই বলিতেছি, মনোযোগ করুন।

**রাধাপতি।** (মনোযোগ পূর্ব্বক)। ভাল, আজ্ঞা করুন মহাশয়!।

রামব্রহ্ম। বল্লাল দেখিলেন "রাজ্যে ভদ্র সম্প্রদায় মধ্যেও মহাপাপকর কন্যা বিক্রয় চলিতে লাগিল, একে তো শুধু বিক্রয় পাপে নিস্তার নাই, রাজা নারকী হন, রাজ্য অপবিত্র ও ছারখার হয়, তাহাতে আবার মহানিষ্টকর মনুষ্য বিক্রয়। সুতরাং ধর্ম্মনাশে রাজ্যনাশ আশঙ্কায় তিনি মহা সশঙ্কিত হইলেন এবং কিসে রাজ্যমধ্যে এই কুপ্রথা এককালে রহিত হইয়া যায়, তাহার সদুপায় চিন্তা করিতে লাগিলেন।

**প্রতাপ।** কেন? আবার তার একটা এত চিন্তা কি? তিনি তো চক্রবর্ত্তী রাজা ছিলেন, আইন করিলেই তো নিশ্চিন্ত হইতে পারিতেন।

**রামব্রহ্ম।** (হাস্য করিয়া)। হাঁ! ঐ কথাই তো বটে!—ঐ ভ্রমেই তো সর্ব্বনাশের মূল,—ঐ ভরসাতেই তো এক্ষণকরি লোকেরা পৌত্তলিক ধর্ম্মে এককালে জলাঞ্জলি দিতে বসিয়াছেন।

**রাধাপতি।** সে কেমন মহাশয়! পৌত্তলিক ধর্ম্ম লোপ হইতে বসিয়াছে কেন?

**রামব্রহ্ম।** রাজনিয়মই বলুন, অথবা পৌত্তলিক ধর্ম্ম নিয়মই বলুন, এই দুয়েরই এক মাত্র মূলোদ্দেশ্য শান্তি সংস্থাপন এবং চিত্তশুদ্ধি, এক্ষণকার লোকেরা ইহাই নিশ্চয় সুস্থির করিয়া, ক্রমে ক্রমে সর্ব্বপ্রকার সম্প্রদায়ই স্ব স্ব পৌত্তলিক ধর্ম্ম একেবারে পরিত্যাগ করিতেছেন, বলেন, পরমেশ্বরের অভিপ্রেত কার্য্যই

শান্তি, সমুচিত রাজনিয়ম প্রচার দ্বারা রাজাই তাহার স্থাপনা করিবেন এবং বিদ্যা সর্ব্বোপরিকর্ত্তৃত্ব সুতরাং লোকের চিত্তশুদ্ধি করিব, তবেই আর পৌত্তলিক ধর্ম্মের আবশ্যকতা কি রহিল? ভাল ভাল রাজনিয়ম প্রচার হউক ও বিদ্যা বিস্তার হইতে থাকুক, মনুষ্য বিদ্যোপার্জন করুন ও রাজনিয়ম শিরোধার্য্য করিয়া চলিতে থাকুন, দেশে শান্তি স্থাপন হইবেক এবং চিত্তশুদ্ধিও জন্মিতে পারিবে, তাহা হইলেই তো ধর্ম্ম উপার্জ্জন হইবেক এবং সদগতি লাভ অবশ্যই হইতে পারিবেক, সংশয় কি, ধর্ম্ম আর কিছুই নয়, পরমেশ্বরের অভিপ্রেত সৎক্রিয়ার নামই ধর্ম্ম; আর, সনাতন সুখের নামই সদগতি অথবা মুক্তি। একমাত্র পরমেশ্বরই জীবের উপাস্য, তাঁহার স্মরণ করাই উপাসনা।

প্রতাপ। (সন্তোষে)। বেশ্ বেশ্! বেশ্ কথা তো! এতো বড় ভাল কথা মহাশয়!

**রামব্রহ্ম।** হাঁ! এক প্রকার বেশ কথা বটে, এটী যে বড় মন্দ কথা নয় ইহা আমিও স্বীকার করি! কিন্তু মহাশয়! এস্থলে একটী নীচ কথা মনে হইল; ছোট লোকেরা বলিয়া থাকে "সে গুড়ে বালি,—দাদার ভরসায় বামে শূন্য" এ দুইটী কথাও তো বড় ভাল কথা; বিষ্ণুশর্ম্মার সংগ্রহ হইতেও তো নীতি কথা বলিতে হয়।

**জয়শঙ্কর।** (হাসিতে হাসিতে)। সে কেমন মহাশয়! হাঁ, ছোট লোকেরা এ দুটী কথা বড় ভাল বলে বটে। এ দুটীর তাৎপর্য্য কি?।

**রামব্রহ্ম।** এখানে এ দুটী কথার তাৎপর্য্যই এই যে কেবল রাজনিয়ম হইতে কখনই ধর্ম্ম রক্ষা হয় না, আর, বিদ্যা পদার্থেরও সর্ব্বত্র সদ্ভাব হইতে পারে না, বরং প্রায় স্থলেই অত্যন্তাভাব লক্ষিত হয়, ইহা পরমেশ্বরের এক প্রকার অভিপ্রায় বলিতে হইবেক। অতএব মহাশয়েরা এক্ষণে বিবেচনা করুন দেখি, সর্ব্বদা সর্ব্বত্র সর্ব্বথা ধর্ম্ম রক্ষা কিসে হইতে পারে। এমন স্থল অনেক আছে যেখানে রাজনিয়ম প্রবিষ্ট হইতেও পারে না, কর্ত্তৃত্ব করা সুদুরপরাহতই রহিয়াছে। এবং বিদ্যার বিলক্ষণ অসদ্ভাবও আছে; মনের অগোচর তো পাপ নাই মহাশয়; ভাবিয়া দেখুন না কেন?। অন্যে পরে কা কথা আত্মাতেই বিশ্ব দর্শন হয়।

পদ্য।

চিন্তা কর মহাশয়, ও বড় সহজ নয়,
সকলি তো মনে হয়, বাল্যকালে ছিলাম কেমন গো,
বাল্যকালে ছিলাম কেমন।
দুরন্ত যৌবন অরি, কুমন্ত্রণা অসি ধরি,

নাশিয়াছে রণ করি, যৌবনেও ছিল না চেতন গো,
যৌবনেও ছিল না চেতন।।
বার্দ্ধক্য পরম গুরু, জ্ঞানদাতা কল্পতরু,
করিল উর্ব্বরা মরু, মনে দিয়া উপদেশ সার গো,
মনে দিয়া উপদেশ সার।
পাইয়া প্রবোধ জল, দূরে গেল সব ছল,
জন্মিল বিজ্ঞান ফল, যাহা ভিন্ন সকলি অসার গো,
যাহা ভিন্ন সকলি অসার।
এখন যে দিকে চাই, বিজ্ঞান আলোক পাই,
ভ্রান্তি অন্ধকার নাই, ভূলোক আলোকময় হেরি গো,
ভূলোক আলোকময় হেরি।
লোভ মোহ কাম ক্রোধ, করে নাক উপরোধ,
পলাইল জন্মশোধ, যারা ছিল জ্ঞান রত্ন ঘেরি গো,
যারা ছিল জ্ঞান রত্ন ঘেরি।
ফুটিল প্রবোধ পদ্ম, সুগন্ধি সংসার সদ্ম,
ঘুচিল সকল ছদ্ম, জ্ঞান পথে হইনু পথিক গো,
জ্ঞান পথে হইনু পথিক।
জলাঞ্জলি দিয়া কামে, যাইতে আনন্দ ধামে,
হইলাম পরিনামে, নিত্যজ্ঞান পথের পথিক গো,
নিত্যজ্ঞান পথের পথিক।।
ভেবে দেখ মহাশয়, সংসার বিরূপময়,
এরূপ সকলে নয়, নরলোকে কতরূপ নর গো,
নরলোকে কতরূপ নর।
বরং মনে অনুমানি, অজ্ঞানী হইতে জ্ঞানী,
অল্পাংশ বলিয়া জানি, অবিদ্যা সংকুল চরাচর গো,
অবিদ্যা সংকুল চরাচর।।

(জয়শঙ্কর বন্দোপাধ্যায়ের অন্তঃপুর)

(সৌদামিনীর শয়নাগার)

(ক্ষেমঙ্করীর প্রবেশ)

**ক্ষেমা।** (আপনার নয়নাশ্রু মুছিতে মুছিতে এবং সৌদামিনীর চক্ষের জল মুছাইতে মুছাইতে)। ওঠ মা! ওঠ; ওঠ ওঠ; সারা হলে যে মা! আর কেঁদোনি!। হায়! সোদু সোদু আমার। তোকে ন্যে আমি এখন কি করি; কোথায় যাই; এমন

কর্য়ে কি মানুষে বাঁচে। হা! পোড়া কপাল! তোর কি কখনই সুখ দেখতে পেলোম নারে! (হৃদয়দরিত ধারায় রোদন)।

**সৌদামিনী।** (আরও অভিমানিনী হইয়া দরদরিত ধারায় রোদন করিতে করিতে, মনে মনে)। হা ধর্ম্ম! তোমার কি এই কর্ম্ম! আমি দিবানিশি যেমন ধর্ম্ম কর্ম্ম করি! তুমি, এই কি তেমনি তাহার ধর্ম্ম রক্ষা করিতেছ! হা! তোমার দোষ কি; সকলি অদৃষ্টের দোষ। তোমাকে কি বলিব; অদৃষ্টকেই ভর্ৎসনা করিতেছি। হে অদৃষ্ট! তুমি অদৃষ্ট! যদি তাহা না হইতে; তবে কি স্বহস্তে তুলিয়া এই বিষপান করিতাম! এমন নির্দ্দয় নিষ্ঠুরের হস্তে জন্মের মত আত্ম সমর্পণ করিতাম,—না, এত কষ্ট পাইতাম।।

(আপন স্বামি ভূধরকে মনে করিয়া)

হা! জন্ম বিফল হইল রে নৃশংস নিষ্ঠুর! তুই অতি পাষণ্ড মুর্খ! না প্রাণ ধরিয়া কখন আমার এ দুর্দশা করিতে পারিস্! তুই গুরুজন! ইহকাল তো নষ্ট করিলি! আবার পরকালও নষ্ট হইবে বলিয়া তোকে আর অধিক বলিতে শঙ্কা হইতেছে; মনের দুঃখ মনেই রহিল।

**ক্ষেমা।** (ভূমি শয্যা হইতে সৌদামিনীকে কোলে আকর্ষণ করিতে করিতে)। ছিঃ মা! ছিঃ! অমন কত্তে আছে? কি কর্ব্বে বল; যেমন তপিস্যা কর্য়ে এসেছ; তা কি আর কাউকে ভুগ্দ্যে হবে? ব্রহ্মশাপ না হলে সতিনীর জ্বালায় ভুগ্দ্যে হয় না; ক্ষান্ত হও মা! যা হবার তা তো হয়েই গেছে; তা তোমার সাধ্য কি; আমিই বা কি কর্ব্ব্যো বল! এখন তুমি একপ্রকার নিশ্চিন্দী হলে; বাছা! পরমেশ্বর তোমাকে একপ্রকার নিশ্চিন্দী করেছেন; কি কর্ব্বে ভদ্যর নোকের ঘরে জন্মেছ,পুণ্যি ধর্ম্ম কর, এখন দুটো খাও দাও, আর ঈষ্টীদেব্তার নাম নেও, পরকালে ভাল হবে। যদ্দিন বেঁচ্যে আছি, তদ্দিন ভুগি, মলেই সব্ ফুরুলো; দেখ্তে আসবো না।

**সৌদামিনী।** (ক্ষেমাঙ্করীর গলা ধরিয়া, রোদন করিতে করিতে)। তা নয় মা! বুঝি পোড়া কপালে আবার ব্রহ্মশাপ হলো।। না মা! আমি আর আহ্নিক শিখবো না; আমার আহ্নিকে কায্ নেই মা! গুরুমন্তর কাণে যা উঠ্যেছে, তাই ভাল। (উচ্চৈঃস্বরে রোদন)।

**ক্ষেমা।** (আশ্চর্য্যান্বিতা হইয়া)। কেন? কেন মা! সে কি? আহ্নিকে অচ্ছেদ্দা কেন হলো! ঠাকুর মশায় মন্দ নোক নাকি? ওমা! যাব কোথা মা! কি কাল পড়্যেছে মা! গুরুকেও যে আর বিশ্বেস রইলো নেই! তিনি কি বলেছেন? বল তো?।

(সৌদামিনী অধোবদন)

**ক্ষেমা।** কেন? কেন? কেন মা! আমার কাছে নজ্জা কি? বল না? সব ভেঙ্গে

বল তো? আমি তার গোসাঁইপণা আজ শেখাব এখন, তিনি বড় গোসাঁয়ের ব্যাটা গোসাঁই হয়েছেন,—বাব্‌রী কেটেছেন,—দাঁতে মিশী পরেছেন, — লাগারা পায়ে দিয়া বেড়াচ্ছেন, পৈতের গোচ্ছা করেছেন। মর্ মিন্‌ষে! পিপ্‌ড়ের পালক বেঁদেছে?

**সৌদামিনী।** (অধোবদনে)। ওমা! আর বলবো কি, তাঁর দোষ কি? পোড়া কপালেই তো সব্ কর্‌য়ে রেখেছে! উনি আজ চারিদিন হলো আমাকে মন্তর দিয়েছেন; নিত্যি নিত্যি ডাক্‌তে না ডাক্‌তেই আহ্নিক শেখাতে আসেন, সে দিন তো কাণে এক রকম একটী মন্তর দিয়েছিলেন, এখন আবার রোজ রোজই যে কত রকম মন্তর দেন, তা আর বল্‌বার নয়। আমি সব বুজেছি মা! আমার অমন ধর্ম্ম কর্ম্মে কায্ নি। আমি অমন গরু মেরে জুত দান কর্‌য়ে পরকাল খেতে পার্‌বো নে! ওই ঠাক্‌রুণ্‌কে বল্, আমাকে আর শেখাতে হবে না, আমি সব মন্তর শিখেছি, তাঁরা, আমার হাতে মালা পোঁদে খোলা তো দিয়াছেনই, আবার কেন পরকালটী নষ্ট কত্তে বস্‌লেন। (রোদন)।

**ক্ষেমা।** (সবিস্ময়ে)। য়োঁ! গোসাঁঈ? কি সর্ব্বনাশ মা!

**সৌদামিনী।** বলিস্ কি?। রসো রসো; আমি তাঁর এখনি বিহিত কত্তেছি। কি কলিলাম মা!— হা সর্ব্বনাশ।

**অভিপ্রায়।**

পদ্য।

হায় ধর্ম্ম একি কর্ম্ম মর্ম্ম হয় ভেদ।
পৃথিবী পুরিল পাপে কত করি খেদ।।
যে দিকেতে যাই চাই যে দিকে যখন।
বাত্যা সম বহিতেছে দুষ্কৃতি পবন।।
সমূলে নির্ম্মূল হৈল ধর্ম্ম রূপ তরু।
চৌর্য্য হৈল তৌর্য্য সম কোথা আর হিত।।
মিলিয়া গিয়াছে সৌর্য্য ত্রৌর্য্যের সহিত।।
দৌর্য্যভাবে পরিপূর্ণ সতের মানস।
ধর্ম্ম ধৌর্য্য ধরিবারে কে করে সাহস।।
পুরস্ত্রীরা পৌর্য্য পণ করি পরিহার।
লইয়া নাগর্য্যভাব করয়ে বিহার।।
যদি কেহ থাকে সতী পতি ধন লয়্যে।
কি দুরন্ত কলিকাল গ্রাসে শনি হয়্যে।।
সুখের সহিত তার ঘটায় শাত্রব।

কান্দিয়া কাটায় কাল নাহি পায় ধব।।
সতিনী যন্ত্রণা আর যে সব উৎপাত।
একে একে কলিরাজ করে সূত্রপাত।।
পুণ্য ধন গণ্য করে নাহি কেহ আর।
ধরণী হইল এক পাপের আগার।।
নারী আর নর যদি হৈল কাছাকাছী।
অমনি গ্রাসিল ধর্ম্ম নাহি বাছাবাছী।।
ধর্ম্মাধর্ম্ম বোধ নাহি নাহি পাত্র বোধ।
হাজার হাজার আছে এরূপ দুর্ব্বোধ।।
এরূপ অনেক আছে আধুনিক জ্ঞানী।
সেজেকুজে বলে আমি বড় ব্রহ্মজ্ঞানী।।
অসংকোচ ইন্দ্রিয় সুখের অনুরাগে।
খাদ্যাখাদ্য বিচার ছাড়িয়া দেয় আগে।।
মুখের সাপট আর চাপট কেমন।
লম্পটের শিরোমণি না হেরি তেমন।।
বিশ্বেতে তাদের নাই আত্ম সম জ্ঞান।
বাহিরে বড়াই কত কত রূপ ভান।।
পরদুঃখে দুঃখ বোধ না করে বারেক।
মমতার বশীভূত না হয় তিলেক।।
কুকাণ্ডে ব্রহ্মাণ্ড-কিন্তু দেখে একাকার।
পরদারে মনে করে আপনার দার।।
পরধন পাইলে স্বধন বলি লয়।
কালগুণে একালেতে তাহাদেরি জয়।।
হায় হায় একি পর্ব্ব দেখি হুলস্থূল।
জলেতে কুম্ভির ভয় স্থলেতে শার্দ্দুল।।
পাছে কেউ দেখে শোনে তাই সে সতর্ক।
ধর্ম্মের বিতর্ক মনে নাহিক সম্পর্ক।
স্থান আর সময় মানুষ যদি পায়।
পাপিষ্ঠেরা তবে কি ধর্ম্মের মুখ চায়?।।
রমণী আপনি যদি না করে যতন।
কার সাধ্য রক্ষা করে সতীত্ব রতন।।
এত দিনে ধর্ম্ম তুমি ধর্ম্ম নাম হরি।
করিয়াছ পলায়ন লীলা সাঙ্গ করি।।

ভারতে করিতে রাজ্য বাঞ্ছা নাই আর।
ছাড়িয়া গিয়াছ তাই রাজ্য অধিকার।।
এখন রাজত্ব করে অধর্ম্ম রাজন।
তাই এত মনঃপীড়া পায় প্রজাজন।।
তোমার অমাত্য যিনি সত্য নাম যাঁর।
তাই বুঝি তাঁর দেখা নাহি পাই আর।।
অধর্ম্মের মন্ত্রিবর অসত্য রাক্ষস।
প্রজালোকে করিয়াছে কুমন্ত্রণা বশ।।
ভৃত্যের উপর স্বামী স্নেহবান্ নন্।
ভৃত্য করে স্বামীর অহিত অন্বেষণ।।
বনিতার প্রিয় নন বনিতার পতি।
পতির প্রেয়সী নয় অবলা দুর্ম্মতি।।
ভাই নয় ভাই, ভাই প্রেয়সীর ভাই।
পিতা মাতা গুরুজনে ভক্তি লেশ নাই।।
সাংঘাতিক রোগে রুগ্ন সাংসারিক সুখ।
সত্য সদাচারে দেখি সবাই বিমুখ।।
লোকে আর কণামাত্র নাহিক সংকোচ।
নাহিক সংকোচ লোকে নাহিক সংকোচ।।

(সক্রোধে প্রস্থান)

**সৌদামিনী**। (রোদন করিতে করিতে মনে মনে) হা! আমার মত হতভাগ্য রমণী ত্রিজগতে নাই! স্বামী দ্বিতীয়বার দার পরিগ্রহ করিলেন। সপত্নী যন্ত্রণাই আমার জীবনের প্রধান উপভোগ হইল। হউক, তাহাতেও দুঃখ করি না। যেমন আরাধনা করিয়া আসিয়াছি তাহাই ভুগিতে হইবেক। শ্বশুর শাশুড়ী ননদ প্রভৃতি পতিকুল স্বজনেরা অকৃতাপরাধে এককালে বিষনয়নে দেখিয়াছেন। পিতৃকুল নির্ম্মূল? কেমাই মাতা ও পিতৃকুল স্বজনাঃ একমাত্র আশ্রয়স্থল। একা তাহা হইতেই বা কি হইতে পারে?।

হায়! এসকল সহ্য করিয়াও কি স্ত্রীর পরম ধন সতীত্ব রক্ষা করিতে পারিলাম না! জগদীশ্বরের মনে কি আছে জানি না। সতিনীকে ভগিনীর ন্যায় জ্ঞান করিতেছি। শ্বশুর শাশুড়ী ননদ প্রভৃতি পতিকুল স্বজনেরা যাহা আজ্ঞা করিতেছেন তাহাই করিতেছি; হে জগদীশ্বর! এ পাপীয়সীর আবার কি পাপ দেখিলে! যে, এখনও এত বিড়ম্বনা করিতেছ।

নির্দ্দয় শ্বশুরকুল---স্বজনগণের মত, আমি এজন্মের ত সাংসারিক সুখে

এককালে জলাঞ্জলি দিয়া, কেবল দাসীবৃত্তি করিয়া কালক্ষেপ করি। ঠাকুর! তাহাই করিতেছি আবার এ অপরাধিনীর কি অপরাধ হইল। শাশুড়ী অনুমতি করিলেন মন্তর নে, গোসাঁইয়ের নিকট পুজা শেখ, ভদ্র লোকের ঘরের মেয়ে এক একবার আহ্নিক করিবি; এই অনুমতি আমি সৌভাগ্য চিহ্ন স্বীকার করিয়া লইলাম। যদিও বাল্যকালে বাৎসল্য উপভোগ করিতে পাই নাই; যৌবনেও যৌবনদশার চরিতার্থতা লাভ হইল না,প্রত্যুত বার্দ্ধক্য ব্যবহার করিতে হইল, তথাপি আমি অগত্যা দৃঢ়তর ভক্তি পূর্ব্বক তাহাই করিতেছিলাম। হায়! কি পোড়াকপাল। তাহাতেও আবার গরল উঠিল! গোঁসাইয়ের নটবর বেশ দেখিয়া, আমি প্রথমেই বলিয়াছিলাম ঠাকুরাণি! আপনি আমার মাতা, আপনিই আমার কর্ণে মন্ত্র প্রদান পূর্ব্বক কৃপা করিয়া আহ্নিকটী শিখাইয়া দেউন। দুর্ভাগ্যক্রমে তখন তাহা করিলেন না; এখন এই দুর্ব্বিপাক উপস্থিত, এদিকে গুরুভক্তি বড়, এ সকল শুনিলে যে তাহারা বিশ্বাস করিবেন এমতও বোধ হইতেছে না, প্রত্যুত আমাকে তিরস্কার করিবেন। হায়! কি পোড়াকপাল! এ, আবার কি কন্দোল উপস্থিত হইল; গঞ্জনা ভয়ে প্রাণ থর থর করিয়া কাঁপিতেছে। হে ঠাকুর! আর কেন? হইয়াছে; লও লও; এখন এ অভাগিনীকে ত্বরায় মুক্ত কর।

**অভিপ্রায়।**

পদ্য।

হায় রে নিষ্ঠুর পতি, তোমা হৈতে এ দুর্গতি
ধর্ম্মপথে রাখি মতি, আঁখিতে না হেরিলে বারেক হে।
আঁখিতে না হেরিলে বারেক।
কিবা দোষ কি কারণ, পাষাণে বাঁধিলে মন,
করিলে নির্ঘাত পণ, পাশরিলে সকলি সাবেক হে।
পাসরিলে সকলি সাবেক।।
আমি দীনা কুলবালা, সহি বল কত জ্বালা,
হই সদা ঝালাপালা, নই কি তোমার ধর্ম্মদাসী হে।
নই কি তোমার ধর্ম্মদাসী।
তবে বল কোন প্রাণে, শুনিয়া না শুন কাণে,
দিবে গলে কেবা জানে, সতিনী যন্ত্রণারূপ ফাঁসী হে।
সতিনী যন্ত্রণারূপ ফাঁসী।।
দুঃখ কব কার কাছে, এখন পরাণ আছে,
দিবানিশি ভাবি পাছে, হারাই সতীত্ব স্বচ্ছ মণি হে।

হারাই সতীত্ব স্বচ্ছ মণি।।
তুচ্ছ করি সর্ব্ব দুঃখ, দুঃখেরে মানিয়া সুখ,
নিবারি সুখের ভূখ, জান তো সকলি গুণমণি হে।
জান তো সকলি গুণমণি।।
সতিনীর ঝালাপালা, মানি মণিময় মালা,
সে বরঞ্চ ভাল জ্বালা, এ যে দেখি বড় সর্ব্বনাশ হে।
এ যে দেখি বড় সর্ব্বনাশ।।
সতীর সর্ব্বস্ব যাহা, চোরে চুরি করে তাহা,
না হেরি ইহার বাহা, শূন্য ঘরে ভূতে করে বাস হে।
শূন্য ঘরে ভূতে করে বাস।।
বারেক সদয় হও,আসি দুটো কথা কও,
এ ঘরে তিলেক রও, তবে যায় ভূতের উৎপাত হে।
তবে যায় ভূতের উৎপাত।।
গুরুজন সমুদয়, তাঁদের এ ধন নয়,
কি জন্যে হইবে ভয়, কেন এত কর পক্ষপাত হে।
কেন এত কর পক্ষপাত ।।
দুরাশয় গৃহজন, করিতেছে নিপীড়ন,
ওহে অবলার ধন, প্রাণধন! কর পরিত্রাণ হে।
প্রাণধন! কর পরিত্রাণ।
সকল উৎপাত হর, সতীর কল্যাণ কর,
ওহে কান্ত দয়াকর, দোহাই দোহাই রাখ মান হে।
দোহাই দোহাই রাখ মান।।
শুনিয়াছি শাস্ত্রে কয়, গুরু নিন্দা ভাল নয়,
অন্তে অধোগতি হয়; অতএব মনে পাই ভয় হে।
অতএব মনে পাই ভয়।
কিন্তু ঋষিগণ কন, গুরু যদি দোষী হন,
বলিবেক সে বচন, তাই বলি প্রাণে নাহি সয় হে।
তাই বলি প্রাণে নাহি সয়।
কৃষ্ণলীলা ভাল বটে, গোস্বামির শাস্ত্রে বটে,
কিন্তু কিছু পাপ ঘটে, যদ্যপি না হই সাবধান হে।
যদ্যপি না হই সাবধান।।
যদি হয় কাঁচা মেয়্যে, পাশরে গোসাঁঈ পেয়্যে,
ধর্ম্মাধর্ম্ম সব খেয়্যে, তাহারা না পায় পরিত্রাণ হে।

তাহারা না পায় পরিত্রাণ।।
গোসাঁঙ্গি কষাই প্রায়, কুলবধূ ধর্‍্যে খায়,
ধর্ম্মপানে নাহি চায়, এতো দেখি বড় ঘোর দায় হে।
এতো দেখি বড় ঘোর দায়।
দুঃখ কই কার ঠাঁই, দেশে আর হিঁদু নাই,
কিরূপে নিস্তার পাই, দেহ ছাড়ি দেহী না পলায় হে।
দেহ ছাড়ি দেহী না পলায়।।
কে দেয় ইহার সাজা, নিজে গোখাদক রাজা,
মনস্তাপে হই ভাজা, প্রজাকুল আকুলহৃদয় হে।
প্রজাকুল আকুলহৃদয়।
এ সময় দয়াময়! যদি তব দয়া হয়,
তবে সব দিক রয়, দূর হয় এ বিষম ভয় হে।
দূর হয় এ বিষম ভয়।।

(হরিপ্রিয়ার শয়নাগার)

(হরমণির প্রবেশ)

**হরমণি।** (হরিপ্রিয়াকে সম্বোধন করিয়া, সাহংকারে) শুনেছিস গা! ঢং শুনেছিস? সং দেখ্যে দেখ্যে আর বাঁচিনে যে! জ্বলে জ্বলে, মলেম! গুরু, মনে ধর্লো নি; আবার একটা কান্ কর্‍্যেছেন! (ক্ষেমাকে লক্ষ্য করিয়া) মর্ ডেক্‌রা মাগী; বাপ্ কেল্যে মেয়্যে পেয়্যেছে! —আর সওয়া যায় না! "মা মরে ঝীয়ের জন্যে, ঝী মরে নাঙের জন্যে!!!!

**হরিপ্রিয়া।** (সবিরাগে) মরুক্ মেনে! ক্ষেমী ভাই! এতক্ষণ আমাকে জালাচ্ছেল; আমি অম্‌নি গায়ের রাগ্ গায়ে মের্‍্যে মের্‍্যে, চুপ্ কর্‍্যে রৈলুম, আর কিছু বল্লুম না।

**হরমণি।** (ব্যস্তভাবে) কিছু না বলাও কি ভাল হয়্যে হে। গোসাঁই শুল্লে এখন জ্বল্যে উট্‌বেন; মনে কত দুঃখু কর্ব্বেন; আহা! তিনি কি এমন নোক গা! দেখ্‌লে চক্ষুঃ জুড়োয়; এই যে আমি তাঁকে নিয়ে কত রাত্রি পর্যন্ত্য কত মন্তর শিখি; কত উপকথা কই, তাঁর মুখের পানে চেয়্যে কত শাস্তরের কথা শুনি; এত কি ঢল্‌য়ে থাকি? কর্ব্বো কি বল? "খাট ভাঙিলেই ভুঁই শয্যা" ডাকের কথাই পড়্যে রয়েছে; তা হলেই কি এত ঢলাতে হয় গা! না, এত নোক হাসাতে হয়। আমরাও তো সব হলোম কুলীনের মাগ্; স্বামী কেমন সামিগ্রী, কাল কি ধল ভাল করে চক্ষেও দেখি নে! আমরা কি আর পোঁদে কাপড় দিঁ না গা! না কাল কাটাই না!—এত ফেচক্যে ফেচক্যে উঠি! "নেঁয়ের কুকুর পাতে ভোজে"!!!।

**হরিপ্রিয়া।** চুপ্ কর মা! ও, যা করে করুক,' মরুক! আমাদের আর ও কথাতেই কায নি! কত্তা শুল্লে আবার বেজার হবেন। ওর এহ্ কালও নেই, পরকালও নেই; ও, হিংসেতেই ফেট্যে মলো। দূর হোক, নিত্যি নিত্যি আর ও সকল ভাল লাগে না।—"অসৈরণ দেখতে নারি, শিকেয় পোঁদদ্যে ঝুল্যে মরি!!!।

(ক্ষেত্র মোহিনীকে সম্বোধন করিয়া)(১)

লক্ষি! সোণা মা আমার; একটু জল আন তো! তুমি আর ও পোড়ারমুখীর ছাই মাড়িও না!—ওর অসাদ্ধী কম্ম নেই, সব্বনাশী।—"না যাব বঙ্গ, না দেখবো রঙ্গ" বিষ দিয়ে মেরো ফেলবে! ও সব্বনাশীর কি ধম্মাধম্ম বোধ আছে? কেবল কতকগুনো কল্লা শিখেছে।—"অর্গুণ নেই, বরগুণ আছে!!!।

(রসিককৃষ্ণ গোস্বামীর প্রবেশ)(২)

**রসিক।** (কুঁড়োজালি হস্তে নটবর ভাবে)। রাধে! রাধে! তোমার ইচ্ছা! (হরিপ্রিয়াকে সম্বোধন করিয়া)। কোথা গো গিন্নি মা! কোথা গেলে?(হরমণিকে সম্বোধন করিয়া) দিদি কোথা গো! কি করিতেছ? প্রেমময়ী! তব কিঙ্করোহহং। (দীর্ঘশ্বাস পরিত্যাগ)।

**হরিপ্রিয়া।** (ব্যস্তভাবে) এসো এসো, গোসাঁঈ! এসো, বসো বসো।

(আসন প্রদান পূর্ব্বক গলবস্ত্রে প্রণিপাত)

**হরমণি।** (হাস্যবদনে) এই যে গোসাঁই দাদা।

(গলে অঞ্চল দিয়া ভূমিষ্ঠা হইয়া প্রণিপাত)

**রসিক।** (সন্তোষে স্পৃহমনে) প্রেমময়ী! চিরসন্তোষ মানময়ী! চিরসম্মানে রাখ।

(হাস্য বদনে উপবেশন)

**হরমণি।** (হাস্য বদনে)। মানময়ীর যে বড় মান শুত্তে পাই—গুরুভক্তি কেমন দেখ্‌ছ?।

**রসিক।** (ঈষদ হাস্যবদনে)। রাধে! রাধে! ছেলে মানুষ এখনও বড় বুদ্ধি শুদ্ধি হয় নাই; হইবে ক্রমেই হইবে। সবুরে মেওয়া ফলে!!—"তপ্ত ভাত ফুঁক দিয়া খেতে হয়!।"

**হরিপ্রিয়া।** (বিরক্তভাবে)। হর! কই? গোসাঈকে যেন ছল দিলি গা! কথা পেল্যে তোদের কি আর কিছুই মনে থাকে না!। বলে"সবাই থাকে রঙ্গে, বুড়ী মরে সঙ্গে সঙ্গে!!!।"

**হরমণি।** (সবিস্ময়ে)। ও মা! বটে তো, ভুল্যে মরেছি গো! কই আমার পৈতে দাও। (ফল গছানব্রত, হাতে হাতে ফল সূত্র ও কড়ি প্রদান)

(১) ভূধরবাবুর
(২) গুরু গোঁসাই

**রসিকা।** (রোমাঞ্চগাত্রে হাস্যবদনে হরর চক্ষে চক্ষুঃ মিশাইয়া নাস্তিকে)। আঁ!!!—চোরের রাত্রিবাস!!!! (ফলগ্রহণ পূর্ব্বক প্রকাশে)। প্রেমময়ি! প্রসন্না হও; (হরকে সম্বোধন করিয়া) যেমন হাতে হাতে ফল দিলে, তেমনি হাতে হাতেই ফল পাইবে।

**হরিপ্রিয়া।** (বিরাগে)। হর! ও কি কচ্ছিস্ গা? তোরে কি একবারে বল্লে হয় না গা! ছোট বৌমাকে নিয়া ফল দেওয়ানা।

**হরিমণি।** আয়্ লো ছোট বৌ! ফল দেসে?।

**রসিক।** (হস্তে হস্তে ফল গ্রহণ করিয়া)। এসো, কৃষ্ণে মতি হউক।

(আশীর্ব্বাদ করিয়া প্রস্থান)

**রামব্রহ্ম।** (জয়শঙ্করকে সম্বোধন করিয়া)। হাঁ, কি কহিতেছিলাম মহাশয়? (ক্ষণেক চিন্তা করিয়া)। হাঁ!—আর আপনারা ইহাও চিন্তা করিয়া দেখুন, সংসারে সকল লোকেই কিছু এককালে এমন বিদ্বান্ হয় না যে বিশ্বরূপ পুস্তক দৃষ্টি করিয়া ঐশ্বরিক নিয়ম সকলই অবগত হইতে পারে ও তদনুগামী হইয়া চলিতে পারে। ইহাও জগৎকর্ত্তার একপ্রকার অভিপ্রায় বটে, সংশয় কি? তবেই স্থির করুন, পৌত্তলিক ধর্ম্মের সার্থকতা আছে কিনা?

**প্রতাপ।** ভাল মহাশয়! পৌত্তলিক ধর্ম্ম নিয়মের বিলক্ষণ তাৎপর্য্য আছে বটে বুঝিলাম; কিন্তু জিজ্ঞাসা করি, এই পৌত্তলিক ধর্ম্মনিয়ম, সম্প্রদায় ভেদে পৃথক্ পৃথক্ হইবার তাৎপর্য্য কি?।

**রামব্রহ্ম।** হাঁ, জিজ্ঞাস্য বটে; কিন্তু উত্তরকল্পে স্থিরচিত্তে চিন্তা ও বিবেচনা করুন, যদি এক বিষয় উদ্দেশে পাঁচজনে স্বতন্ত্র পাঁচটী রচনা করা যায়, তবে কি সেই পাঁচটী রচনাই সমান হয়? সকলেরই উদ্দেশ্য স্থির থাকে বটে, ফলিতার্থ, প্রক্রিয়া অবশ্যই প্রভিন্ন হইয়া পড়ে। শাস্ত্রেও নির্দ্দেশ আছে 'ভিন্নরুচি হি লোকঃ, ভিন্ন ভিন্ন লোকের ভিন্ন প্রকৃতি। আর, দেশ বিশেষে আয়ু স্থাপক বায়ুরও গতি শেষ আছে; ইহাও উহার এক প্রধান কারণ হইতে পারে। বাসু। ভাল ব্রহ্মচারি মহাশয়! পৌত্তলিক ধর্ম্মনিয়ম করিয়া চলা কি ভাল? তাহাতে কি জগদীশ্বরের আরাধনা করা হয়?এবং সুকৃতি জন্মে?।

**জয়শঙ্কর।** (হাস্যবদনে)। ও কথা আর জিজ্ঞেস করিতে হবেক কেন হে? ব্রহ্মচারি মহাশয় ইতঃপূর্ব্বে তো ইহাই' ন্যস্ত করিয়া রাখিয়াছেন। অহহ! কি আশ্চর্য্য! মহাশয়ের ব্রহ্মচারি মহাশয়ের প্রসাদে দিব্য জ্ঞান পাইলাম।

কবিতা।

পরাৎপর পরব্রহ্ম বিশ্ব বিরচক।
দ্বিতীয় রহিত সনাতন প্ররোচক।।
গড্ বল; জ্যোভ বল, বল জ্যুপিটর।

খোদা বল, আল্লা বল, বল বা ঈশ্বর।।
সকলি তাঁহার সংজ্ঞা তিনি বিশ্বময়।
কি ফল করিয়া বল, বিফল সংশয়।।
কেহ তাঁরে জ্যিয়োভা জ্যিয়োভা বলি স্মরে।
কেহ বা জ্যিয়োভা নামে সদা দ্বেষ করে।।
অদ্ভুত তাঁহার মায়া ছায়াবাজী সম।
কায়াবাজী করে জীব বহে শুধু ভ্রম।।
খ্রীষ্ট আর কৃষ্ণ নামে ভেদ জ্ঞান যার।
তারেই পাষণ্ড বলি পাষণ্ড কে আর।।
পুরুষপ্রধান তিনি প্রকৃতি প্রধান।
রচিতে প্রকাণ্ড বিশ্ব বহুরূপ ভান।।
রাধা নামে বাঁধা যিনি বংশিধারি প্রেমে।
সীতা নামে প্রকাশিতা প্রকৃতির ক্ষেমে।।
বৃন্দাবনে বনে বনে বাজাইয়া বাঁশী।
মজান গোপের কুল কংশ বংশ নাশি।।
জনকের গৃহে শুধি জনকের ধার।
রামরূপে রাবণের করেন উদ্ধার।।
বার বার কত বার কত লীলা তাঁর।
কে যাইতে পারে পার, অপার সংসার।।
স্থূল জল ব্যোম বহ্নি বায়ুরূপী তিনি।
না চিনে তাহারে কিন্তু সবে বলে চিনি।।
কেহ বলে বাড়ি তাঁর বৃন্দাবন ধামে।
কেহ বলে মক্কাবাসী মহম্মদ নামে।।
কেহ বলে তার বাস জুডিয়া নগর।
কেহ বলে অলিম পিয়স্ ধরাধর।।
কেহ বলে দেখিয়াছি পুরীমধ্যে আমি।
জগন্নাথ নামে তিনি উড়িষ্যার স্বামী।।
কেহ কয় সেতো নয় তাহার নিলয়।
কালীঘাটে তাঁর সঙ্গে সদা দেখা হয়।।
কেহ কন তিন হন পঞ্জাবের পতি।
ধরিয়া নানক নাম করেন সদগতি।।
তা নয় তা নয বলি আর জন কয়।
ভৈরব তাঁহার নাম ভোটান্তে নিলয়।।
নামাগুরু নামে তিনি মর্ত্ত্যমূর্ত্তি ধরি।

তরান তারকব্রহ্ম মর্ত্তে অবতরি।।
কেহ বলে চন্দ্রনাথে বিরাজেন তিনি।
সে দেশে আমার বাস আমি ভাল চিনি।।
কেহ কয় তাতো নয় কাশী তাঁর বাস।
কেহ কহে গয়া কিম্বা প্রয়াগে নিবাস।।
কেহ বলে আকাশে বিকাশমান তিনি।
বড় জল আলো অন্ধ রৌদ্র সৌদামিনী।।
এইরূপে লোক সব করয়ে বিবাদ।
ফলতঃ নির্ব্বাদ তিনি বিবাদ কি বাদ।।
যাহা বলি এ সকলি তাঁহার বিকার।
মনে লয় বিশ্বময় তিনি বিশ্বাধার।।
পশুপক্ষী কীট আর পতঙ্গ ভুজঙ্গ।
সকলি তাহার অঙ্গ সব তাঁর রঙ্গ।।
মর্ত্তে এ সকল মর্ম্ম করিতে প্রচার।
হইয়াছিলেন নিজে দশ অবতার।।
মীন্‌রূপে তিনপুরী তরান্‌ তারক।
ত্রিদশ প্রধান তিনি ত্রিতাপ হারক।।
এইরূপে করিলেন বেদের উদ্ধার।
হইল ধরণী ধামে ধর্ম্মের সঞ্চার।।
দীননাথ দ্বিতীয় রূপেতে অবতরি।
ভাসেন কারণ জলে পৃষ্ঠে ধরা ধরি।।
কর্ম্মভূমি রক্ষা হেতু কুর্ম্মরূপ তাঁর।
অক্লেশে ধরেন এই ধরণীর ভার।।
বিশাল বরাহরূপ ধরাভয় রূপ।
উদ্ধার করেন বিশ্বরূপ ধর্ম্মকূপ।।
নৃসিংহ আকার তিনি করিয়া স্বীকার।
হিরণ্যকশিপু বধি হরেন ভূ-ভার।।
বলিকে ছলেন তিনি হইয়া বামন।
রামরূপে করিলেন রাবণ নিধন।।
পরশু লইয়া করে সুশাণিত ধার।
কোন রূপে করিলেন ক্ষত্রিয় সংহার।।
গোকুলে গোপের গৃহে আর রূপ ধরি।
করেন মানবী লীলা আহা মরি মরি।।
বুদ্ধরূপে বুদ্ধির করেন ভেদাভেদ.

কে জানে তাঁহার তত্ত্ব জানে শুধু বেদ।।
সম্ভল গ্রামেতে বিষ্ণুযশার আলয়।
কল্কিরূপে বার বার করেন প্রলয়।।
কে চিনে তাঁহায় বল কে চিনে তাঁহায়।
ভোজবাজী সম বাজী এ যে চিনা দায়।।
বার বার কতবার এইরূপ খেলা।
এ খেলা খেলিতে তাঁর নাহি অবহেলা।।
এ সব দেখিয়া জীব ভাব বুঝ ভবে।
সারাংশ গ্রহণ কর, জ্ঞানী হবে তবে।।
খাদ্যাখাদ্য বিচার আছয়ে যত আর।
বলিতে বিস্তার হয় প্রস্তাব বিস্তার।।
অতএব লোক সব সম্প্রদায় ধর্ম্ম লয়্যে।।
সম্প্রদায় ধর্ম্ম হয় সুখের আকর।
অনায়াসে হবে পার সংসার সাগর।।
অন্যথা সংকোচ কিম্বা সন্দেহ সংসয়।
কর মন বিসর্জ্জন হইবেক জয়।।
এটা ওটা সেটা বৃথা ভাব ক্রমে ক্রমে।
বৃথা শ্রম বয়ঃক্রম কাট বৃথা ভ্রমে।।
ধরিয়া করালমূর্ত্তি এই বিশ্বপতি।
সুকৃতি বুঝিয়া অন্তে করিবেন গতি।।
শেষের সেদিন বড় ভঙ্কর দিন।
একবার ভ্যব মন হইয়া প্রবীণ।।
ভাই বন্ধু সুত দ্বারা তারা নয় কেহ।
যতই যতন কর না রবে এ দেহ।।
আত্মীয় স্বজন কেহ সঙ্গে নাহি যায়।
সুকৃতি সহায় তথা সুকৃতি সহায়।।

(নেপথ্যে মহান্ কল কল)

**অভিপ্রায়।**

পদ্য।

ও মা! ও মা! সে কি? সর্ব্বনেশ্যে মেয়ে একি।
কানে শুনি নাই, এমন বালাই,
সোণার সংসার হৈল মেকি।।

মর্ মর্ পোড়ামুখী, এত কি হইলী দুখী।
সতিন কি আর, হয় নাই কার,
জান না তুমি কি কিছু খুকী?।।

কি হল্যো রে সর্ব্বনাশ, ও মা! তুই কোথা যাস্?।
ধর না ধর না, বারণ কর না,
এখন আছে গো বুঝি শ্বাস?।।

তত্ত্ব না করেন রাজা, কে ইহার দেয় সাজা।
বাবারে কি কব, কতই বা সব,
দুঃখানলে হইতেছি ভাজা।।

(জয়শঙ্কর বন্দ্যোপাধ্যায়ের খড়কি পুষ্করিণী)

(হরিপ্রিয়া, হরমণি, ক্ষেমঙ্করী ও ভবদেবের(১) প্রবেশ)

হরিপ্রিয়া। (ক্রোধ বিস্ময়ে)।

ওমা! ওমা! সে কি? সর্ব্বনেশ্যে মেয়্যে একি।
কাণে শুনি নাই, এমন বালাই,
সোণার সংসার হৈল মেকি।।

হরিমণি। (আক্রোশে দন্ত কড়মড়ি করিতে করিতে)।

মর্ মর্ পোড়ামুখী, এত কি হইলি দুখী।
সতিন কি আর, হয় নাই কার,
জান না তুমি কি কিছু খুকী?।।

ক্ষেমা। (উচ্চৈঃস্বরে রোদন করিতে করিতে)।

কি হৈল রে সর্ব্বনাশ, ও মা! তুই কোথা যাস্?।
ধর না ধর না, বারণ কর না,
এখন আছে গো বুঝি শ্বাস?।।

ভবদেব। (বিষাদে)

তত্ত্ব না করেন রাজা, কে ইহার দেয় সাজা।
বাবারে কি কব, কতই বা সব,
দুঃখানলে হইতেছি ভাজা।।

(১) ভূধরবাবুর কনিষ্ঠ

(জয়শঙ্করের বহির্ব্বাটী)

**ব্রহ্মচারী।** (কর্ণদ্বয় উদ্ধত করিয়া, জয়শঙ্করকে সম্ভোধন পূর্ব্বক সবিস্ময়ে)। কি এ? কি এ মহাশয়!— অন্তঃপুর মধ্যে এ গোল কেন?।

(সকলে চকিত ও উর্দ্ধকর্ণ)

**জয়শঙ্কর।** (চকিত ভাবে) কি এ? (সকলকে সম্বোধন করিয়া সত্তর)। মহাশয়েরা বসুন, আমি আসিতেছি। (অন্তঃপুর মুখে তাড়াতাড়ি প্রস্থান)।

(খাটক্কিক সরোবর)

**সৌদামিনী।** (গলাধঃ সলিলে দণ্ডায়মানা, কলসী হস্তে দরদরধারায় রোদন করিতে করিতে স্বগত)। হা! পতি মুখ চাহিয়া দুঃখ দূর করা দূরে থাকুক্, ক্রমেই দুঃখ বাড়াইতে লাগিলেন, এবার যখন চাকরী স্থলে গমন করিলেন, কথার কথাটাও বলিয়া গেলেন না! হা! পোড়াকপালীর কপাল! অতঃপর প্রাণনাথের বচন দরিদ্রতাও আরম্ভ হইল রে। হায় হায়! আরও কি এ পাপিষ্ঠ জীবনেহ ভার বহন করিতে আছে।।

পতিব্রতা ধর্ম্ম, নারীজাতির পরম ধর্ম্ম। অধিক কি? অবলাবলীর তাহাই বল, তাহাই বুদ্ধি, তাহাই ভরসা, তাহাই রূপ, তাহাই গুণ, তাহাই যৌবন এবং ইহ পরত্র পরিত্রাণের একমাত্র হেতু। শাস্ত্রে বলে, পতি, কান, খঞ্জ, কুব্জ, বধির, মূক, পঙ্গু, যাহাই হউন না কেন, একাগ্র মনে তাঁহার শুশ্রূষা করিতে পারিলেই নারী, নরলোক জয় করিতে পারে, সংশয় নাই। হা! এ দুর্ভাগিনী, কন্দর্পের মত পতিরত্ন পাইয়াও যত্ন করিতে পারিল না! হায় হায়! বক্ষস্থল বিদীর্ণ হইয়া যায়!!!!

হা! কান্ত, হতভাগিনীর প্রতি যেরূপ একান্ত বিমুখ দেখিতেছি; আর, পৃথিবীর যে প্রকার ভয়ঙ্কর বিরুদ্ধ ভাব দেখি, ইহাতে সতীত্ব রত্ন রক্ষা করিতে পারিব, ইহাও বিশ্বাস হইতেছে না, অতএব এই দণ্ডেই মরণ, আমার পক্ষে মঙ্গলকর!!!!

হা! শুনিয়াছি অবঘাত মৃত্যু হইলে মহাপাপ হয়, কিন্তু ইহাও আমার বিলক্ষণ বিশ্বাস হইতেছে ধর্ম্ম রক্ষা নিমিত্ত অধর্ম্ম করিলে সে অধর্ম্মও ধর্ম্মাধিক হইবেক, সংশয় মাত্র নাই। না হয়, আমার এ অধর্ম্ম, পরমেশ্বর অবশ্য ক্ষমা করবেন। আমি মেয়্যে মানুষ; তথাপি আমার এটী বিল বোধ হইতেছে, যে, সতীত্ব রক্ষা করা পরমেশ্বরের অভিপ্রায়, সন্দেহ নাই। অতএব আমি তাহার অভিপ্রায় রক্ষা নিমিত্তই অবঘাত করিতেছি। (ক্ষণেক চিন্তা)। আত্মরক্ষাও তাহার অভিপ্রেত বটে; কিন্তু বিবেচনা করিতেছি, যদিই সতীত্ব রক্ষা করিতে না পারি, তবে আর আত্মরক্ষা কই হয়, শেষে কি দুকুল হারাইয়া অকুল মহাপাপে ভাসিব!!!! না, না, সে কথা কিছু নয়, অথবা বুঝিতেই পারিতেছি না, যাহউক, ঠাকুর! তুমি এ হতভাগিনীর এ মহাপাপে ক্ষমা করিও!—ক্ষমা

করিও।। ঠাকুর ক্ষমা করিও—ক্ষমা করিও।। দোহাই। দোহাই।—দোহাই। পতিত পাবন, সনাতন!!!!।

(হিংস জলজন্তুগণকে সম্বোধন ও রোদন)

অরে গম্ভীর জলশায়ি কুম্ভীরাদি জন্তুগণ! আমি পাপিনী, তোরা পাপ ভয়ে আমাকে স্পর্শ করিতে অনিচ্ছা করিস না। আমি জন্মান্তরীন পাপে পাপিনী বটি, কিন্তু ইহ জন্মে পাপ কাহাকে বলে জানি না। যদি তাহাই হইবে, তবে কেন প্রাণত্যাগ করিব বল্? পাপ স্বীকার করিলে এখনি সুখ হয়!—পাপিষ্ঠ লোকেরা আমার যৌবন পান করিবার নিমিত্ত অঞ্জলি বান্দিয়া চতুর্দ্দিকে ফিরিতেছে!!!!। হা! কি হইল কি হইল। কেন সংসারে আসিয়াছিলাম! জন্ম বিফল করিলি আমার নির্দ্দয় পাপিষ্ঠ নরাধম!!!! (পতিকে উদ্দেশ রোদন)।

(সুশীল দেবর ভবদেবকে উদ্দেশ করিয়া)

হা! বাছা ভবদেব! এ সময়ে তুমি কোথায় রহিলে! তোমার বড় বৌ জন্মের মত বিদায় হয়, একবার দেখা দিলে না। হা! বাছা! তুমি জ্ঞানবান হইয়াছ! শুনিয়াছি, সকলে বলে, লেখাপড়ায় মূর্ত্তিমান হইয়াছ। সেই জন্যেই আমাকে বড় ভাল বাসিতে! মা মা বলিয়া ডাকিতে! হা! এখন তোকে মনে হইলে বুক ফাটিয়া যায় যে রে! তুমি আমাকে মা বলিতে বলিয়া, ঠাকুরঝীর কাছে কত গালি খাইয়াছ! হা! বাছা! এ হতভাগিনীর জন্যে কত দুঃখ পাইয়াছ রে! এ সময়ে একবার তোমার চাঁদমুখ দেখিতে পাইলাম না!!!!।

হা! বাছা! তুমি আমার জন্যে ভাবিও না! এখন, তুমি মা বোনের প্রিয় হইতে পারিবে! কণ্টক ঘুচিল, তাঁহাদের অনুগত হইয়া চলিও!!! (ক্ষণেক চিন্তা)। বরং তোমার সকল আপদ্ দুর হল!!!।

হে জগদীশ্বর! আমার মা, বাপ, ভাই,ভগিনী প্রভৃতি পিতৃকুল স্বজন জনমাত্র নাই, (ক্ষণেক চিন্তা)। যে এক ভাই আছেন, তিনি কখন কাকের মুখেও তত্ত্ব করেন না। অতএব এখন আমি এই মনে করিতেছি, অনেক দিনের পর যেন বাপের বাড়ী চলিলাম, দেখো ঠাকুর! তুমি জগতের পিতা, যেন আমাকে অনাদর করিও না, দোহাই! দোহাই!—দোহাই বিশ্বপিতা। যেন পথেও কোন বিঘ্ন না ঘটে!!!। (রোদন)।

(ক্ষেমাকে উদ্দেশ করিয়া)

মা ক্ষেমা গো! আমি তোমাকে ফাঁকী দিয়া চলিলাম! আমার বিছানার নীচে গহনাগুলি রহিল, লইয়া কাশীবাস করিস্!!! (ক্ষণেক চিন্তা)। আমার ভবদেবকে কিছু দিস্ গো!!! (রোদন)।

হা! এইবার পৃথিবীর সকল সুখে জলাঞ্জলি দিলাম!!! (গলে কলসী প্রদান)

(তীর হইতে)

**হরিপ্রিয়া**। (উচ্চৈঃস্বরে)। ওরে!—একি সর্ব্বনেশ্যে মেয়্যে রে! দেশ বাঁধাতে বস্যেছে!!! আ মর্! ও কি লো! ওঠ্ ওঠ্! 'আঁ!—সতীর সাত বুদ্ধি, ছিনালের ছত্রিশ বুদ্ধি!!!!

**হর**। (আক্রোশে)। মরণ্! এ কি করে রে! আ মর্! খাণ্ডাত! আবার একটা সোগ্ তুলেছ? ঝাটার বাড়ী মেরে্য যমের বাড়ী পাটাব না?। বিষ ঝাড়বো এখন, জান না?। মা! বাবাকে ডাক্‌তো গা!!! "আপনার বেলা আঁটী আঁটী, পরের বেলা দাঁত কপাটী!!!!

**ভবদেব**। (উচ্চৈঃস্বরে রোদন করিতে করিতে)। ওমা! তুই কোথা যাস্ গো!!!

(জলে ঝম্প দিতে উদ্যত)

**হর**। (ভ্রাতাকে ধরিয়া ব্যস্তভাবে)। রোস্‌নারে! আগে বাবা আসুন! তুই কোথা যাবি—য়্যেঁ!—কি সা রে! ময়্‌না মাগী!!!!

**ক্ষেমা**। (উচ্চৈঃস্বরে রোদন করিতে করিতে)। ওমা! তুই কোথা যাস্ গো, কি করিলে গো!!!! (জলে ঝম্প প্রদান)

**জয়শঙ্কর**। (সকলকে যৎপরোনাস্তি ভর্ৎসনা করিতে করিতে জলে ঝম্পপ্রদান পূর্ব্বক বিবিধরূপে শান্ত্বনা করিতে করিতে ক্ষেমা ও ভবদেবের সাহায্যে বধূকে গৃহে আনয়ন, সাবধানে রক্ষা এবং বহির্ব্বাটীতে আগমন)।

**ভবদেব**। (বাষ্পাকুল লোচনে বহির্ব্বাটীতে আগমন)।

## তৃতীয় অঙ্ক ও প্রথম ভাগ সম্পূর্ণ

# ভ্যালারে মোর বাপ।

অর্থাৎ

## স্ত্রীবাধ্য প্রহসন

বনিতার বশে দ্যায় জননীকে দুখ।
তার চেয়ে কিবা আর আছে হত মুখ?

শ্রীযুক্ত ভোলানাথ মুখোপাধ্যায়
প্রণীত।

আই. সি. চন্দ্র এণ্ড ব্রাদার কর্তৃক
প্রকাশিত।



কলিকাতা।

চিৎপুর রোড,—১১৫ নং
জেনারেল প্রিণ্টিং প্রেসে
মুদ্রিত।

সন ১২৮৩ সাল।

*Printed by B. M. Bhattacharjya*

১৮৭৬

ভ্যালারে মোর বাপ প্রথম সংস্করণের আখ্যাপত্র

# ভ্যালারে মোর বাপ

ভোলানাথ মুখোপাধ্যায়

আখ্যাপত্রে প্রাপ্ত বিবরণ

ভ্যালারে মোর বাপ অর্থাৎ স্ত্রীবাধ্য প্রহসন।

বনিতার বশে দ্যায় জননীকে দুখ।

তার চেয়ে কিবা আর আছে হত মুখ।।

শ্রীযুক্ত ভোলানাথ মুখোপাধ্যায় প্রণীত

আই.সি.চন্দ্র এণ্ড ব্রাদার কর্ত্তৃক প্রকাশিত।

কলিকাতা। চিৎপুর রোড ১১৫নং জেনারেল প্রিন্টিং প্রেসে মুদ্রিত।

সন ১২৮৩ সাল।

Printed by B. M. Bhattacharjya

## প্রথম উদ্যম।

(নটীর প্রবেশ)

নটী। (স্বগত) প্রাণনাথ যাই বোলে যে আমাকে এখানে পাঠিয়ে দিলেন, তা এখনও আস্‌চেন না কেন? একাকিনী এ সজ্জন সমাকীর্ণ সমাজে আসাই অন্যায় হয়েছে। যদ্যপি কেহ কোন কথা জিজ্ঞাসা করেন, আমি স্ত্রীলোক, তার ত কোন উত্তর কোরতে পার্‌বো না, সহজেই নীরব্ হয়ে থাক্‌তে হবে। কি করি এখন, ফিরে যাওয়াও ত বিহিত বোধ হচ্ছে না, তবে ততক্ষণ একটা গীত গাই না কেন?

গীত

কে বলে রসিক বল রসহীন জনে।
সে জন রসিক যাঁর নব রস মনে।
অকৃত্রিম প্রেম রস, তাহে যার মন বশ,
প্রেমিক সে প্রেম রস, পিয়ে সুযতনে।
সঙ্গীত সুরস বলি, যে জন সে রসে অলি,
সদা মন কুতূহলি, রস আস্বাদনে।
তত্ত্ব রস সম যার, কোন রস নাহি আর,
মোক্ষ ফল, ফল তার, লভে আরাধনে।।

(নটের প্রবেশ)

গীত।

প্রিয়ে তব প্রেমাধীন চিরদিন এই জন।
দিবা নিশি সুখে ভাসি, হেরিলে বদন।
ক্ষণকাল অদর্শনে, সব শূন্য ভাবি মনে,
রাখি প্রণয় রতনে, করিয়ে যতন।
যাবত রবে জীবন, পর বচনে শ্রবণ,
দিও না স্থান প্রাণধন, বিচ্ছেদে কখন।

নটী। (স্বগত) এই যে আস্‌চেন, আমি যখন এসেচি আর কি থাক্‌তে পারেন?
নট। প্রিয়ে! এ সমাজটী কেমন দেখ্‌চো?
নটী। সজ্জনে মণ্ডিত অতি সমারোহের সভা দেখ্‌চি।
নট। প্রিয়ে! এই সকল সভ্য ভব্য মহোদয় মহাশয়-দিগের সমাগমের কারণ কি তা তুমি জান?
নটী। না, তবে বোধ করি এখানে কোন একটা গীতাভিনয় হবে, এস না কেন! আমরাও একটু স্থান নিয়ে বসি।
নট। প্রিয়ে! তুমি বোসবে কি? আমাদিগকেই যে একটি গীতাভিনয় কোর্ত্তে হবে।
নটী। সে কি নাথ! আমি যে এর বাস্পও জানিনে? কি গীতাভিনয় কর্ব্বেন বলুন দেখি?
নট। প্রিয়ে সেই স্ত্রীবাধ্য বিষয়ই স্থির হয়েছে।
নটী। তাতে আর আশ্চর্য্য কি হবে? শঙ্কর শঙ্করির বাধ্য, নারায়ণ কমলার বাধ্য, ব্রহ্মা সাবিত্রির বাধ্য, ইন্দ্র সচীর বাধ্য, তা তুমি সামান্য মানবের আর এ বিষয়ে কি বোল্‌বে?
নট। প্রিয়ে! এ বিষয়ে যে অনেকেই জননীকে অসীম কষ্ট প্রদান কচ্চেন, সেটী ত সহজ ব্যাপার নয়, আর এ দোষটী এখন কেমন প্রবল হয়ে উঠেছে তা ত দেখতে পাচ্চ। স্ত্রীবাধ্য বশতঃ লোকে যে সকল লোকালয়ের ঘৃণীত কর্দয্য কার্য্য করেন, আমরা তাহাই গীতাভিনয়চ্ছল প্রকাশ করবো? বোধ করি ইহাতে সজ্জনগণের সহজেই মনোরম্য ও স্ত্রীবাধ্যগণের চরিত্র সংশোধন হতে পারবে।
নটী। তা বলতে পারিনে। সজ্জনগণে, দুষ্কর্ম্মান্নিত স্ত্রীবাধ্যদিগের কদর্য্য আচরণের কথায় কি কর্ণপাত কর্ব্বেন? আর স্ত্রীবাধ্যগণের কি আপনার সামান্য উপদেশে চরিত্র সংশোধন হতে পারবে? তারা যে এককালে লোক লজ্জাকে জলাঞ্জলি দিয়েচে। আর আপনিই বা সে অভিনয় কেমন করে

কর্ব্বেন? তুমি নিজেও ত সেই দলের একজন্ ।

নট। প্রিয়ে! ও সব কথা এখন থাক, সজ্জনেরা এ বিষয়ে বিশেষরূপে কর্ণপাত কর্ব্বেন? প্রথমতঃ তাঁদের মহত্বতা গুণ আছে, দ্বিতীয়ত এ দেশাচার সংশোধন বিষয়ে তাদের কি বিরক্তি আছে? এখন অভিনয় আরম্ভ কর।

গীত।

অধীনিরে ওহে নাথ এ কথা বল কেমনে।
কি জানি গীতাভিনয়, তুষিতে সজ্জনগণে।
গুণী জ্ঞানী যে সমাজে, অবলা কি তথা সাজে,
নারী জাতি মরি লাজে, তুমি তা ভাবনা মনে।
নহ তুমি মম বশ, নিয়ে আছ রঙ্গ রস,
নট বোলে অপযশ, করে তব কত জনে।।

নট। প্রিয়ে! তুমি অত শঙ্কিত হোচ্চ কেন?

নটী। নাথ! আমার যা হচ্চে তা আমিই জানি।

গীত।

কি কহিব ওহে নাথ যে ভয় হতেছে মনে।
জান ত অন্তরে ভাল ছলগ্রাহী জনগণে।
তুমি দেশ সংশোধনে, কোরেছ বাসনা মনে,
ছলগ্রাহী জনগণে, ভ্রমে ছল অন্বেষণে।
বিশেষত কাল দোষে, অনেকে রত এ দোষে,
নিন্দিলে নিন্দিবে রোষে, নিন্দুকেতে অকারণে।।

নট। তা সজ্জনগণে কেহ ছলগ্রাহী নহেন। এক্ষণে চল আমরা প্রস্থান করি।

(নট নটীর প্রস্থান)

## প্রথমাঙ্ক ।

(কালীরকাপের অন্তঃপুর।)

বিজয়কালী আসীনা, পরে সিদুরমাতার প্রবেশ।

বিজ। ঠান্‌দিদি! মিতিনের ভাতারের কথা কি কিছু শুনেচো?

সি-মা। না লো! কি হয়েচে।

বিজ। মিতে আপিশের কত টাকা ভেঙ্গেছিল, তার তরে কাল সন্ধ্যার সময়ে বেঁধে নে গ্যাচে। এখন কি যে হবে তার ঠিকানা নাই। কেও কেও বোল্‌চে পুলী-পালাম যেতে হবে।

গীত

কি কব দুখো যে মনে।
এ কথা শুনে শ্রবণে হৃদে শেল সম বাজিছে ক্ষণ ক্ষণে।।
আহা! সে মিতিন জীবন তুল, অকুলে কে তারে দিবে গো কুল,
মরি মরি মনে কত ব্যাকুল, হতেছে এই ক্ষণে।
এণ নয়না নবীনা ললনা, জানে না মনে চাতুরি ছলনা,
কি হবে আহা! তারো বল না, কি দুঃখ মরি মনে।
দারুণ বিধি এ কি বাদ সাধে, যত সুখ-সাধে বিষাদ সাধে,
তবে কেন তাঁরো চরণ সাধে, বল আরো জনগণে।।

সীমা। সে কিরা্যা! আমার যে শুনেই গা কাঁপচে? তা সে টাকা সব কেন ফেলে দিক না?

বিজ। সে সব টাকা এখন পাবে কোথা, কম্‌তো নয় পঁচিশ হাজার।

সি-মা। কেন? শুন্তে পাই, তোমার মিতিনের হাতে পঁচিশ তিরিশ হাজার টাকা আছে। এ সওয়ায় তোমার মিতের যখন বাপ মোরে যায়, রূপচটককে পঁচিশ হাজার, আর মাগীকে স্ত্রীধন বোলে পাঁচ হাজার টাকা দে গেছলো। তা ওদের পঁচিশ হাজার টাকার ভাবনা কি বল দেখি?

বিজ। মিতের কথা আর কেন বল? তেমন্ কত পঁচিশ হাজার টাকা রোজগার কোরেছিল। এখন মিতিনের হাতে যা সত্তর আশি হাজার টাকা আছে, আর গায়ের গহনাগুলী। মিতে বিষয় রাখ্‌তে' পাল্লে কৈ যে খরচ কোত্তে আরম্ভ কোল্লে, তাতেই সব ফুঁকে দিলে। মিতিনকে যেমন কাপড় গয়না টয়না দিত আপনার ছোট বোনটাকেও তাই দিত। বুড়ী মাগীকে গরদের কাপড় সওয়ায় আর পরাত না যা দু একটা যোড়া সুতর কাপড় দিত, তারো পাঁচ ছ টাকা দাম। মাগীর আবার একটা আলাদা চাকরাণী, এক শের দুদ, এক পোয়া সন্দেশ বরাদ্দ, আর বার বত্তের কত আগড়ম্ বাগড়ম্ খরচ ছিল। ঠান্‌দিদি!

মিতে মা লক্ষ্মীকে যেন গলা টিপে বার কোরে দিয়েচে। এই এখন কি হলো বল দেখি? কেও কারো নয়, মাগীর হাতে কি কম টাকা আছে? আজ দশ বচ্ছর পাঁচ হাজার টাকার সুদ পাচ্ছে। মিতে প্রথম যখন মুখখানী চুন পানা ক'রে বাড়ীতে এসে টাকার কতা বোললে, এমনি ক্রেট পিশাচ মাগী, বলতে পাল্লে না যে, "ভয় কি? আমি সব টাকা দিব" কত কষ্টে দশটি হাজার টাকা বার করে দিয়েছে।

গীত।

কি কব তব সদনে।
নহে কাহারো কেহ ভুবনে।।
জননী কি নন্দন, নহে গো আপন জন,
কেবল জানিবে ধন, আপন।
সবে ধন রাখিবে যতনে।।

সি-মা। মাগীর তবে দোষ কি বল? পাঁচ হাজার বৈত আর নশোপঞ্চাশ টাকা ছিল না। মাগী কবার আবার কটা কর্ম্ম কোল্লে; শ্রীমদ্ভাগবত, মহাভারত, রামায়ণ, ও কটা বার বত্ত মাগী আপনার টাকায় কোরেচে, তাতো আমরা সব জানি। তবে আর মাগীর দোষ কি? আচ্ছা, মাগী যদি দশ হাজার টাকা দিলে, আর তোমার মিতের আপিশের পঁচিশ হাজার টাকা ভাঙা যার তরে, তাও তো আমরা জানি, তোমার মিতিনকে জড়য়া গহনা কিনে দিয়েছিল। তা তোমার মিতিন পনেরো হাজার টাকা ফেলে দিলে আর ত এ বিপদ ঘটতো না?

বিজ। সে কি এ সময়ে টাকা দিতে পারে? তার তিন চাটটী অবগণ্ড ছেলে, মিতের যদি একটা ভাল মন্দ হয় সে গুলিকেতো মানুষ কত্তে হবে? ঠান্‌দিদি! আর মেয়েমানুষের টাকা কেমন তা তো জান?

সি-মা। এ সময়ে তোমার মিতিনের টাকা দেওয়া খুব উচিত ছিল। এ কি কম সর্ব্বনাশ। সময় অসময়ের তরে টাকা। ভাতার যার বাড়া এ পৃথিবীতে আর কিছু নাই, সেই যদি গেলো, তবে আর জকের মতন টাকা বুকে করে থাক্‌লে কি হবে? এর চেয়ে তোমার মিতেকে লয়ে তোমার মিতিনের ভিক্ষে করে খাওয়া ভাল।

বিজ। ঠান্‌দিদি! তোমরা সেকেলে লোক বোঝো কম, তাই এ কথা বলচো। স্বামীর অপেক্ষা আর কিছুই না সত্য , কিন্তু কপালের কথা কেউ বলতে পারে না। স্বামী কিছু কারো চিরকাল থাকে না। ভাই আগে সমস্থানটী করা চাই। স্বামীর ভাল মন্দ হলে ধন থাকলে তবু বুক পোঁতা থাকে।—

গীত্।

আমি কব তোমারে দিদি কিবা গো এখন।
দেখ এ যে কাল, নহে গো সে কাল,
এখন ধনই হয়েছে সার, ধরিলে জীবন।
সেকেলে লোক স্বল্প মতি, তোম্‌রা বুঝ অল্প অতি,
চিরকাল কি থাকে পতি, চিরপতি ধন।।

সি-মা। (স্বগত) এমন ধনের মুখে ছাই, এমন বুক পোঁতার মুখে আগুন, আর এমন যে পুরুষ আপনার হাতে কিছু না রেখে স্ত্রীকে যথাসর্ব্বস্ব দ্যায়, তারো জীবনকে ধিক। (প্রকাশ্যে) তোরা বুজেচিশ ভাল। সে যা হোক, এখন তোমার মিতিন কি কচ্চে বল দেখি?

বিজ। ঠান্‌দিদি গো! মিতিনের কথা আর বল না, আহা! যেন মড়ার মতন পড়ে আছে। দুটী চোক দিয়ে জল পোড়চে, কেবল মাঝে মাঝে এক একটা দীর্ঘ-নিশ্বাস ফেল্‌চে। দেখে, আমার যেন বুক ফেটে যেতে লাগলো। বুড়ী মাগীর চোকে জল নাই, হাও হাও করে মায়াকান্না কেঁদে যেন বাড়ী মাথায় করে তুলেচে।

গীত।।

সে কথা কি কব তব কাছে আর।
ধরাতে পড়িয়ে আছে যেন শবাকার।
নেত্রে বহে শত ধার।
কেবল রব মুখে হাহাকার।
বিন্দু বারি নাহি চক্ষে, বুড়ী মিছে উপলক্ষে,
আঘাত করিছে বক্ষে, মিছে মায়া তার।
নাহি মনে মায়া তার।।

সি-মা। বুড়ীর নাড়ী ছেঁড়া ধন। ছেলের প্রতি মা বাপের যে কেমন স্নেহ, তা ছেলের ছেলে না হলে আর জান্‌তে পারে না, তাও পোড়া কালের দোষে কালা-মুখো গুলো ভাবে না। নাতবৌ! তোমার মিতিনের শাশুড়ির যা হোচ্চে, তা সেই জানে।

বিজ। আপনার এক রকমের কথা, মিতিনের চেয়ে আর কার দুঃখ বল? বুড়ী মাগীদের হাও হাউনি কেমন এক দশা। আমাদের এঁর একবার বিয়ারাম হলো ডাকতারে জবাব দিয়ে গ্যালো, বুড়ী আবাগী হাও হাও করে কেঁদে বুক চাপড়ে বোল্‌লে কি? গো আমার যথাসর্ব্বস্ব নিয়ে অমুককে বাঁচিয়ে দাও আমি অমুককে নিয়ে ভিক্ষে মেগে খাব... ঈশ্বরের ইচ্ছায় ইনি সাত্তে,

ডাক্তারের দেড়শো টাকার বিল হলো। তখন্ আবাগী আর একটি পয়সা দিতে চায় না। আমি তোমার নাতীকে এক কড়া কড়ী দিতে দিলাম না। মাগীকে "তোমার নামে বিল হয়েছে। টাকা না দিলে ডাকতার নালিশ করবে" কত ভয় দেখাতে, কত কষ্টে তবে পাঁচ টাকা কম একশ টাকা ফেলে দিলে। ঠান্‌দিদি! বুড়ীমাগীদের কথা আর কেন বল? অমন ক্রেট কি আর আছে? আমার একবার একছড়া শেক্‌লানো সাতনর দেখে কিন্‌তে ইচ্ছে হতে, মাগীকে বোলতে অমনি, "হরিবল আমি টাকা কোথা পাব মা!" বলে এক কথাতে সব সেরে দিলে। সেই অবধি আবাগীর উপর আমার চিত্তির চোটে গ্যাচে। এখনও মাগীর কথা শুন্‌লে আমার গায়ে কে যেন আগুন ছড়িয়ে দ্যায়। আবাগীকে দেখলে আমার পাঁস পেড়ে কাটতে ইচ্ছে করে।

সি-মা। এতে তোমার রাগ করা অন্যায় দিদি? ও টাকা কোথা পাবে। কলীরকাপের বাপ আর তো ওকে একটী পয়সা দ্যায়নি, সে ওকে দুচক্ষে দেখতে পাত্তো না। আর জন্মে ফল দান করেছিল বোলে, তাই এ জন্মে কলীরকাপকে পেয়েচে।

বিজ। ঠান্‌দিদি! মাগী ফল দান করেছিল, তা একটু মধু দান করে নি কেন? ওর কট্‌কটে কথা গুলো শুন্‌লে আমার গাটা জ্বালা করে ওঠে।

সি-মা। (স্বগত) মধু দান যা তুমিই করে এসেছ, তার জন্যেই বাক্য গুলি যেন মধুমাখা হয়েচে। স্বামীকে ভ্যাড়া বানিয়ে মাগীকে কেনা বাঁদির বাড়া করেচে।

(নেপথ্যে রাধামণি)

রাধা। (নেপথ্য হইতে) বৌ মা! বৌ মা!—

বিজ। ঐ আবাগী আসচেন, বেটীর মরণ নাই, এসে আবার কি হুকুম করেন দেখ।

সি-মা। (স্বগত) ওমা কলীরকাপ কি আস্পদ্দাই দিয়েচে? আবাগী যেন সাপের পাঁচ পা দেখেচে? (রাধামনির প্রবেশ)

রাধা। বৌ মা! বাবাকে কাপড় কিনে দিতে বল মা? হাড়ী বাগ্দির মতন লোকের কাছে এ কাপড়ে বেরুতে লজ্জা করে মা।

বিজ। কেমন করে বলবো? সে দিন তোমাকে এক যোড়া কাপড় কিনে দিলে, এখন বচর ফিরেনি। ঘরে আর ত তাঁত বসানো নেই, যে বোললেই অমনি কাপড় দেবে? (সিদুর মাতার প্রতি) ঠানদিদি! এমন ঢুশনো আর বিশ্ব সংসারে দেখিনি। কাপ দিলেই অমনি ছিঁড়ে বসেন। আর মাগীর হাড়ে লক্ষ্মী নাই বলে সংসারটারও ভদ্রস্থ নাই।

রাধা। ওমা! কি বলিসগো? বাবা কি সে দুখানি কাপড় আজ দিয়েচে গা? এই পূজো এলে বচর ফেরে তারপর তোমাকে পাঁচ ছ যোড়া কাপড় এনে

দিয়েছেন।

**বিজ।** মর মাগী! আমাতে আর তোতে সমান? (সিঁদুর মাতার প্রতি) ঠান্‌দিদি! আবাগী আমার হিংসাতেই মলেন। শাশুড়ী ত নয় যেন আমার সতীন।

**সি-মা।** (কানে হাত দিয়ে) (স্বগত) রাম! রাম! কি সর্বনাশ! এ কথা কেমন করে বললে, এ যে কানে শুন্‌লে পাপ হয় গা।

**রাধা।** বৌমা! আমি আর কদিন বাঁচবো মা? আমাকে এখন আর কুকথা গুলো বলিস্‌নে। মনে দুঃখ দিয়ে কথা কইলে, যদি আমার চোখ দিয়ে জল পড়ে, কি একটা দীর্ঘনিশ্বাস ফেলি, তা হলে তাতে আমার বাবার অমঙ্গল হবে। বাছা! বাবা আমার রাজ হোক্, তুমি রাণীর মতন সুখে ঘর কন্না কর, তোমার সুখ দেখে আমি হিংসা করি এও কেমন কথা মা?

গীত।

কেন মা আমারে বল; বলিছ কুকথা অতি।
তব সুখে দুঃখী হবো নহে গো তেমন মতি।
মনে ব্যথা দিলে পরে, যদি নেত্রে জল ঝরে,
জানি অমঙ্গল করে, তাহে ওগো গুণবতি।
তুমি হওগো রাজ্যেশ্বরী, বাবা বসুন দণ্ড ধরি,
কায়মনে ইচ্ছা করি, নহে মম ভিন্ন মতি।

**বিজ।** মর মাগী! গ্যাজ গ্যাজ কোরে বোকচিস কেন? তোর স্বভাব কি আমি জানিনে? "যার ঘর করিনে সে বড় ঘরনি, আর, যার রান্না খাইনে সে বড় রাঁদুনী" (সিন্দুর মাতার প্রতি) ঠান্‌দিদি! আবাগীর বাকড় আর কিছুতেই ভরে না। যার তার কাছে খেতে পাইনে বোলে আমাদের নিন্দে করে বেড়ায়। তা কোল্লেই বা, তাতে কি বয়ে গ্যাল? বোধ করি ঘোষেদের সেজ বোয়ের কাছে কি বোলেছিল, সে তার চাকরানীকে দিয়ে মাগীকে এক ঠোঙ্গা সন্দেশ পাটিয়ে দিয়েচে। আবাগী আপনার ঘরে বসে মুখ টিপে টিপে খাচ্চে। আমার কি দরকার পোড়েছে, ওর ঘরে গেচি, আমাকে দেখে অম্নি সন্দেশ গুলো নুকুলেন। (রাধামণির প্রতি) মর আবাগী! আমি কি তোর সন্দেশের পিত্তিশি, যে তুই আমাকে দেখে নুকুশ, আমার ঘরে কত সন্দেশ পোচে ছাতা উঠে যাচ্চে। (সিদুরমাতার প্রতি) ঠান্‌দিদি! চিম্‌সে মাগীর কি আক্কেল দেখেচো, এতে মুখে নুড়ো গুঁজে দিতে ইচ্ছে করে কি না?

**রাধা।** সিদুর মা! আমার বৌমার কথা শোন, লোকে বলে এরা শাশুড়ী বোয়ে দিবারাত্তির ঝকড়া করে। আমি ঝগড়ার কি কথা কয়েচি, যে বৌমা আমাকে হাড়ির তেরস্কার কোচ্চেন।

**বিজ।** মর মাগি! হাড়ির তেরস্কার তোকে কচ্চি, 'না তোর আক্কেলকে কচ্চি? বে আক্কেলে মাগী যেন ক্ষুদে পিপড়ের মতন মুখ টিপে কুট কুট কোরে কামড়াচ্চেন।

**সি-মা।** (রাধামণির প্রতি) ওগো তুমি ঘরে যাও। (বিজয়কলীর প্রতি) নাতবৌ! চুপ কর ভাই, এখনি আবার একটা কাণ্ড হবে। (রাধামনির প্রস্থান)

**বিজ।** ঠানদিদি! আবাগী যেন আমার দুটী-চক্ষের বিষ হয়েচে, তোমার নাতিরও মাগীর উপর এক রত্তি চিত্তির নাই।

গীত।

কি কব তোমারে আর।
দুটী চক্ষের বিষ মাগী হয়েচে আমার।।
যেরূপ আমার মন, তব নাতীর তেমন,
দেখ না ভুলে বদন, গুণেতে উহার।।
মুখের দিকে দৃষ্টি হলে, মন মম উঠে জ্বলে,
বাঁচি এখন মাগী মোলে, যুড়ায় সংসার।

**সি-মা।** (স্বগত) তুমিই সব চিত্তির কোরে তুলেচো আর কি কুলগ্নে ভিটেতে পদার্পণ কোরেচ, তা আর বোলতে পারি না। তোমার আগ নেই কলীরকাপের বাপ মোরে গ্যালো, ছোট ভাইটে নিউদ্দেশ হোলো, পিসিমাগী পাগল হোয়ে মোলো, সব খেয়ে এখন কলিরকাপের যেন হৰ্ত্তাকৰ্ত্তা বিধাতা হয়ে বসেচ। বুড়ীমাগীকে যে গোড়ান্ পোড়াচ্চ, কলী বোলেই শিগ্গির শিগ্গির কিছু ফোলচে না; কিন্তু এর ভোগ ভুগতেই হবে। বিনা অপরাধে গুরুতর লোক্‌কে যে কটু কথা বলা সে বড় সহজ কথা নয়। মাগীর মরণ নাই, অপমানে অপমানে শরীরটে যেন কালী হয়ে যাচ্চে, না পেট ভোরে খাচ্চে, না কাপড়খানা পোচ্চে, না মনের সুখে আছে। পোড়া গর্ভেও ছাই, এমন কু-পুত্রকে পেটে ঠাঁই দিয়েছিল, যে মায়ের ভাবলে না! মেগের ভ্যাড়া হয়ে রইলো!

বিজ: ঠানদিদি! ভাবচো কি? তুমি এমন মনে করো না যে তোমার নাতী এসে আমাকে কিছু বোল্‌বে, আমি সে পাট রাখিনে। তাকে উঠতে বোল্লে ওঠে, বস্‌তে বোল্লে বসে। আমি একটু মুখ ভারি কোরে বোস্‌লে সে অম্‌নি সৃষ্টি সংসার অন্ধকার দেখতে থাকে।

**সি-মা।** নাতবৌ! তাতো ভাই দেখতে পাচ্চি, কলিরকাপকে দিব্বি একটী ভ্যাড়া বানিয়েচো। এমন নাহলে, ভাই ভাতার নিয়ে সুখ নাই? আমাদের পোড়া কপালে বিধাতা কি ভাতারই লিখেছিলেন। একদিন রাত্রে পান সাজাতে

আঙ্গুলে একটু চুন খয়ের লেগেছিল, তামাসা করে তোর ঠাকুরদাদার গালে দিতে, পুরুষ অমনি রেগে চোক দুটো কপালে তুলতে ভয়ে কেঁচো হয়ে পায়ে ধরেছিলাম। অরসিক কিনা? তাতে রাগ গেল না, আমার গালে এক যে চড় মেরেছিল, তাতে প্রাণটা যেন বেরিয়ে গেছ্‌লো। তারপর লজ্জাতে লোকের সাক্ষাতে দু-দিন তিন-দিন আর মুখ দেখাতে পারিনে।

**বিজ।** ঠান্‌দিদি! আমাদের সে রকম নয়, আমি যদি তার এক গালে চড় মারি, সে ভয়ে অমনি অন্য গাল পেতে দ্যায়।

**সি-মা।** তাতো দেখ্‌তে পাচ্চি। আশীর্বাদ করি, পাকা মাথা শিঁদুর পারে যেন নাতীর সঙ্গে এই রকমেই কেটে যায়।

গীত।

আশীর্ব্বাদ করি দিদি সদাকাল থাক সুখে।
চিরকাল্ এরূপে যেন হরে কাল হাঁসি মুখে।।
গৌরী পঞ্চানন, রতি ও মদন,
সম তোমরা দু-জন, রহ বিবাদ বিমুখে।
সাবিত্রী সমান, যেন বাড়ে মান,
শত্রু ম্রিয়মান, হয়ে থাকে মন দুঃখে।।

**বিজ।** ঠান্‌দিদি! তোমাকে আর অধিক কি বোলবো, তোমার নাতি যেন আমার কেনা গোলাম হোয়ে আছে।

**সি-মা।** আচ্ছা ভাই নাতবৌ? লোকে একটা কথা বলে "মেগের কাছে ভাতার ভ্যাড়া" কৈ তুমি ত ভাই আমার নাতীকে এখন ভ্যাড়া সাজাতে পাবোনি।

**বিজ।** ঠান্‌দিদি! দেখ্‌তে তো পাচ্চ, উপরে কেবল মানুষের চামড়াখানি রেখেচি, তা না হলে ভিতরে সব ঠিক কোরে এনেচি।

**সি-মা।** আচ্ছা ভাই তোমাকে কেমন আমার নাতী ভালবাসে কই, তাকে একদিন ভ্যাড়া সাজিয়ে আমাকে দেখাও দেখি?

**বিজ।** ঠান্‌দিদি! এ আর আশ্চর্য কি? একরাত্রে আপনি মোদো চাকর সেজে আমাকে মাথার দিব্বি দিয়ে তামাক সেজে খাইয়েছে। ভ্যাড়াও অনাসে সাজাতে পারি, তবে মুস্কিল কি জান, ভ্যাড়ার সে উপরের চামড়া টামড়া কোথা পাব।

**সি-মা।** আমার সিদুর একটা ভ্যাড়ার পোশাক আছে, সে, সেইটে পারে ভ্যাড়া সেজে খ্যালা কোরে ব্যাড়ায়। সেইটে কি আনিয়ে দোব?

**বিজ।** বেস তো। তবে সেইটে আনাও। ঠান্‌দিদি। আর একটা কথা আছে

ভাই? আমি ঘরের ভিতর তাকে ভ্যাড়া সাজাব, তুমি কিন্তু বাইরে থেকে দ্যাখো।—

সি-মা। দেখ্‌তে পেলেই হলো। তুমি যেৎথেকে বোলবে আমি সেইখান থেকেই দেখ্‌বো। তবে সে ভ্যাড়ার পোশাকটা আনাই। তোমার চাকরকে ডাকাওনা ভাই?

বিজ। মোদো! মোদো! আমার! ও মোদো।—

মোদো। (নেপথ্যে) আজ্ঞা যাই।—

(মোদোর প্রবেশ)

বিজ। মর ব্যাটা? বাবু ঘরে নেই বোলে বুঝি এত ডাকা-ডাকিতেও শুন্তে পাচ্চিসনে? ব্যাটা "যেমন কুকুর সেও তেম্‌নি মুগুর" এক ডাকের উপর দু-ডাক ডাক্‌লে অন্নি চাবকে দ্যায়। ডাঁড়া ব্যাটা? আজ তোর বাবু আসুক; আমি ডাকলে কেমন তুই চুপ করে থাকিস্‌।

মোদো। মা-ঠাকুরুন! আপ্নি এমন অন্যায় কথা বোলচেন কেন? আমি বাবুর চেয়ে আপনাকে জেয়াদা ভয় করি। আপনিই আমার মনিব। আপনাকে দেখ্‌লে আমার গায়ের আদশের রক্ত শুকিয়ে যায়। এখন কি আজ্ঞে করুন।— গোলামতো হুকুমের তলে পোড়ে আছে?—

বিজ। মোদো! ঠান্‌দিদির ছেলের কাছ থেকে ভ্যাড়ার পোশাকটা চেয়ে আন দেখি?

মোদো। (স্বগত) ভ্যাড়ার পোশাক আবার কেনরে বাবু? বাবুকে তো ভ্যাড়া বানাতে বাকি নাই। আমাকে আবার ত ভ্যাড়া সাজাবে না? (প্রকাশ্যে) মা ঠাকুরুন! ভ্যাড়ার পোশাক কেন গা?

বিজ। আমার দরকার আছে।

মোদো। কি দরকার গা?

বিজ। তোর সে কথায় কাজ কি? তুই যা না।

মোদো। কে পোরবে গা বল না?

বিজ। কি আপদ! তোর সে খপরে কাজ কি?

মোদো। তা বাবু আমি আগে থাক্তে বোলে রাখচি, আপনি যে আমাকে ভ্যাড়ার পোশাক পরিয়ে মজা দেখবেন? আমি তা পোরবো না বাবু।

বিজ। মর ব্যাটা, তোকে পরাব কেন? ব্যাটা কি মানুষের মতন মানুষ, যে ওকে আমি ভ্যাড়ার পোশাক পরাব?

মোদো। (স্বগত) তবে বাবুকেই পরাবেন; তা আমি ডেমাক করে বলতে পারি, এ বিষয়ে আমি বাবুর চেয়ে মানুষের মতন। আমার মাগ যদি আমার মাকে একটা কোন শক্ত কথা বলে, তা হলে সে দিন আর তার রক্ষা থাকে না।

(প্রকাশ্যে) মা ঠাকুরুন্! ভ্যাড়ার পোশাকটা কে পোরবে তা বল্লে না গা?

**বিজ।** তোর বাবা পোরবে।

**মোদো।** বাবু! তিনি এটা পোরে ঘরে থাকবেন না রাস্তায় বেরুবেন গা? (স্বগত) লোক দেখান তাঁর বাড়ার ভাগ। তিনি যে একটি মেগের আস্ত ভ্যাড়া তা সকলেই জানে।

**বিজ।** বাবু কেন পোরবেন? তোর ঘরের বাবা পোরবে।

**মোদো।** আমার বাবা ত বাবু এখানে নাই।

**বিজ।** তোর যে বাপকে হোক সাজাবো। তুই এখন পোশাকটা শিগ্‌গির আন দেখি!

**মোদো।** (স্বগত) বাবুকেই সাজাবেন তা বুঝেছি, যা হোক দেখতে হবে। (প্রকাশ্যে) মা ঠাকুরুন। সিদুবাবুকে গিয়ে কি বোলবো।

**বিজ।** আমার নাম কোরে গে চাইলেই দেবে।

**মোদো।** যে আজ্ঞে, তবে চল্লেম। (যেতে যেতে স্বগত) মা বাবুর দফা এককালে নিকেশ কোরে ফেলেচেন। তাঁর আর দশ জন ভদ্রলোকের সঙ্গে বৈঠকখানায় বসবার যো রাখেন নি। আজ ভ্যাড়া সাজতে বোললেই দিব্বি কাশ্মিরি ভ্যাড়া সেজে বোসবেন। (মোদোর প্রস্থান)

**বিজ।** ঠান্‌দিদি! ভাতার যেমন পেতে হয় তা পেয়েছি। আমার কোন বিষয়ে আর দুঃখ নাই। এখন আশীর্ব্বাদ করুন, একটী ছেলে হোক্। ছেলে অভাবে আমার সংসার যেন অন্ধকার হয়ে রয়েছে।

গীত।

পতি গো যেমন পেয়েছি তেমন।
নাহিক বিষাদ, তাহাতে আহ্লাদ,
সদা মনোসাধ হতেছে পূরণ।।
এক দুঃখে মন, পোড়ে অনুক্ষণ, (না জানি)
বিহিন তনয় ধন। এ সংসার বন,
তাহার কারণ, (অধিনী) সতত ব্যাকুল মন।

**সি-মা।** তা হবে বইকি? এখন ঢের সময় আছে। গাছের ফলতো আগু পিছু ফলে। (স্বগত) বুড়ী মাগীর মনে যে দুঃখ দিচ্চ, তখন তোমার গর্ভে যে বংশ থাকবে সে আশা মিছে। তুমি মলে তবে যদি কলীরকাপের বংশ থাকে।

**বিজ।** ঠান্‌দিদি! ছেলে যদি আমার হয়, তাহলে আমোদ আহ্লাদ যা কর্‌বো তা আমার মনেই আছে। আটকৌড়ে আর ষেটেরা পুজো খুব ঘটা করে কর্‌বো।

**সি-মা।** আটকৌড়েটা তোমাদের নিতেই হবে, সেদিন আর তোমার কর্ত্তাকে

